এ জার্মান নয় তো ?

আমার বরাবরের অভ্যাসের মতো আমি এর সমাধানে বইপত্র হাতড়াতে সুরু করি। এই প্রথম জীবনে অনেকটা পয়সার বিনিময়ে ইহুদী বিদ্বেষী প্রচারপত্রও কিনে ফেলি। কিন্তু দুর্ভাগ্যবশত প্রচারপত্র-গুলোয় কিছুই পাই না। কারণ ওগুলো লেখা হয়েছে এইভাবে—যে পাঠকদের ইহুদী সম্পর্কে জ্ঞান আগে থেকেই রয়েছে বা ইহুদীদের সঙ্গে এরা বিশেষভাবে পরিচিত। উপরন্তু প্রচারপত্রগুলোর ঢঙটাই এরকম যে সেগুলো শুধু ভাসা ভাসা তাই নয়; অবৈজ্ঞানিক মতবাদেও ভর্তি। কয়েকটা সপ্তাহ এবং মাসের পর আমি আমার পুরোন চিন্তার রাজ্যের ফিরে আসি। কিন্তু বিষয়বস্তুটা এতো বিস্তৃত এবং পরস্পর বিরোধী যে আবার মনে দ্বিধা আসে,—হয়তো বা বিষয়বস্তুটার প্রতি সঠিক মর্যাদা দেওয়া হবে না।

স্বভাবতঃই জার্মানদের কথা নয়, যারা হয়তো বা অন্য ধর্মের, কিন্তু এরা হলো সম্পূর্ণ অন্য জাতের এবং ধাতের লোক। যখনই আমি ইহুদীদের সম্পর্কে আরো বেশী খোঁজখবর নিয়ে ওদের পর্যবেক্ষণ সুরু করলাম, পুরো ভিয়েনাটা যেন আমার চোখে অন্য আলোতে ধরা দিলো। যতো দেখলাম ততো যেন তারা সাধারণ নাগরিকদের থেকে আলাদা হওয়ায় আমার মনকে আকর্ষণ করে। বিশেষ করে শহরের অভ্যন্তর-ভাগ এবং দানিয়ুব ক্যানেলের উত্তর দিকটা এই পতঙ্গের পালে অধ্যুষিত যাদের সঙ্গে জার্মানদের বিন্দুমাত্র মিল নেই।

কিন্তু তবু আমার মনের মধ্যে যেটুকু দ্বিধার ভাব ছিল, ইহুদীদের একটা দলের কার্যকলাপে সে দ্বিধাটুকু অল্প কয়েকদিনের মধ্যে উবে যায়। জিয়ানিজম্ নামে একটা বড়ো ধরণের বিপ্লব ওদের মধ্যে সুরু হয়। এর উদ্দেশ্য ছিল জুডাইজম্ বা ইহুদী ধর্ম সম্পর্কে পরিষ্কার বক্তব্য রাখা; এবং ভিয়েনার শাসককুলের কাছে নিজেদের বক্তব্য জোরদার করে তুলে ধরা।

বাইরে থেকে হঠাৎ মনে হবে যে ইহুদীদের একটা দলই বোধহয় এই সংগ্রাম এগিয়ে নিয়ে চলেছে, অপরদিকে বেশীর ভাগ ইহুদীই এর বিপক্ষে বা একে বর্জন করেছে। কিন্তু অত্যন্ত পর্যবেক্ষণ করে বুঝতে পারি যে এই আচরণ পুরো ব্যাপারটাকেই ধোঁকা দেবার জন্যে। এবং তা স্বেচ্ছা-প্রণোদিত। তার ওপর তত্বটাকে এমন ভাবে রূপ দেওয়া হয়, যার প্রয়োজন ছিল। সম্ভবত সমস্ত ব্যাপারটা থেকেই সাধারণ জনমানসকে

প্রতারণা করার জন্য। ইহুদীদের যে অংশটা নিজেদের উদারতা দেখিয়ে জিয়োনিষ্টদের সংগ্রামে অংশ নিতো না, কিন্তু ভাই হিসেবে প্রকাশ্যে তাদের সমর্থন করতো। সত্যি বলতে কি নিজেদের ধর্মের এরা তাতে ক্ষতিই বেশী করতো।

তাদের পারস্পরিক বোঝাপড়ায় নিজেদের মধ্যে কোন দ্বন্দ্ব ছিল না। উদার ইহুদী এবং জিয়োনিষ্টদের মধ্যে লোক দেখানো ওপর ওপর ঝগড়া আমাকে বিরক্ত করে তুলেছিল। কারণ এই ধরণের মনোবৃত্তি শুধু নৈতিক প্রবৃত্তিগুলোকেই নীচু করে না, একটা জাতির চরিত্রে কলংক লেপন করে।

পরিষ্কার ও ছিমছাম, তা সে নৈতিক বা যে কোন বিষয়েই হোক, তার নিজস্ব একটা রূপ সাধারণ মানুষের কাছে আছে। যেটা জলের প্রতিবিম্বে মুখ দেখার মতো। অবশ্য যদি তারা তা দেখে। এদের পোষাক পরিচ্ছদে বিশ্রী গন্ধ। আমাকে অসুস্থ করে তুলতো। তা'ছাড়া এদের এলোমেলো জামাকাপড় পরা দেখে নীচকুল বিদেশী বলে মনে হতো।

এই বিস্তারিত বর্ণনা কারোরই ভালো লাগার কথা নয়; কিন্তু সত্যি কথাগুলোর মাধ্যমে একটা বিদেশী অপরিষ্কার জাতির সংস্কৃতির কয়েকটা দিকে কিছু[illegible] কার্যকলাপের রহস্যময়তা আমার কাছে ধীরে ধীরে উন্মোচিত হয়। আমিও তার গভীরে প্রবেশ করি। এটা জীবনের সংস্কৃতির এমন একটা দিক যেখানে একটা ইহুদীও ছিল না যে তার নোংরা হাতের স্পর্শ রাখে নি। সেই ঘায়ের ওপর ছুরি চালালেই যে কোন লোক মুহূর্তে আবিষ্কার করবে যে সেই পচনশীল দেহটায় পোকা কিলবিল করছে; আর হঠাৎ আলোর ঝলকানিতে প্রায় সব ইহুদীই তখন অন্ধ।

আমার অভিযোগের পরিমাণও বাড়তে লাগলো যখন দেখলাম সাংবাদিকতায়, সংস্কৃতিতে, সাহিত্যে আর নাটকে ওদের কার্যকলাপের বহর। উচ্চ নিনাদিত বিজ্ঞাপনগুলোয় খালি রঙচঙেরই মোড়ক। কেউ যদি সেই বিজ্ঞাপনগুলো খুঁটিয়ে খুঁটিয়ে পড়ে তবে দেখতে পাবে লেখক হিসেবে যার নাম কম্বুকণ্ঠে ঘোষণা করা হয়েছে, সে একজন গোঁড়া ইহুদী। এইভাবেই একটা সংক্রামক ব্যাধি ধীরে ধীরে জনসাধারণের ভেতরে ছড়িয়ে পড়েছে। প্রাচীনকালের কালো প্লেগের থেকেও এই রোগ অনেক বেশী খর। তীব্র। বিশেষ ক[illegible] ভীষণ পরিমাণে এতে বিষ মিশিয়ে তা' জনসাধারণের কাছে পরিবেশন করা হ'তো। স্বভাবতই যে লেখক যতো নীচুমানের এবং চালাক, ততো বেশী তার জনপ্রিয়তা। এক এক সময় এটার পরিমাণ এতো বেশী

হয়ে দাঁড়াতো যে মনে হ'তো কেউ যেন নর্দমার ময়লা পাম্পের সাহায্যে সমস্ত জাতির মুখে ছুঁড়ে দিচ্ছে। আর সবচেয়ে বড় কথা, এই ধরণের নোংরা লোকের ঘাটতি ছিল না। একজন গ্যেটের সৃষ্টির পেছনে পেছনে অন্তত দশ হাজার এই ধরণের লুণ্ঠনকারী প্রকৃতি নিজেই নিয়ে আসে, যারা হলো ভয়াবহ বীজাণুবাহক এবং মানুষের আত্মাকে বিষাক্ত করাই যাদের প্রধান কাজ। যদিও কথাটা চিন্তা করতে গা শিউরে ওঠে, তবু একথা অস্বীকার করা যায় না যে বেশীর ভাগ ইহুদীদের কাজই ছিল এটা; এবং তারা পুরোপুরি এই নীচু কাজেই নিজেদের পরিপূর্ণভাবে নিয়োগ করেছিল। এইজন্যই কি এদের সমাজের ওপরের স্তরের লোক বলা যায়।

সমাজ সংস্কৃতির এই নোংরা লোকগুলো সম্পর্কে আমি আরো বেশী খোঁজখবর নিতে সুরু করি। ফলে আরো বেশী তীব্র ইহুদী বিদ্বেষ আমার ভেতরে ছড়িয়ে পড়ে। যদি আমার মনোবৃত্তি ওদের বিরুদ্ধে এক হাজার গুণ বৃদ্ধি পেয়ে থাকে,—তবে সেই বৃদ্ধি পাওয়ার কারণগুলো খুঁজে বের করতে আমি সমর্থ।

সত্যিকারের ব্যাপারটা হলো দশ ভাগের নয় ভাগ অশ্লীল সাহিত্য, নোংরা শিল্প এবং নাটকে বেলেল্লপনা যারা চুটিয়ে করছে,—তারা সমগ্র জনসাধারণের এক অংশ-ও নয়, এটাকে অস্বীকার করার কোন উপায় নেই। যা সত্যি তাকে তো স্বীকার করে নিতেই হবে। এরপর মনের মধ্যেকার গেঁথে যাওয়া ভাবটা নিয়েই ওয়ার্ল্ড প্রেস'কে খুঁটিয়ে পড়তে সুরু করি।

সংবাদপত্রটার ভেতরে যতো বেশী ঢুকতে লাগলাম, ততো বেশী সংবাদপত্রটার সততা সম্পর্কে শ্রদ্ধা হারালাম; নিজেরই আশ্চর্য লাগলো কী করে এই অসৎ সাংবাদিকতার প্রতি এতোদিন শ্রদ্ধা পোষণ করে এসেছি। ক্রমে ক্রমে সংবাদপত্রটির প্রতি বিতৃষ্ণা জন্মে গেল; এদের পুরো ধ্যান ধারণাটাই ভাসা ভাসা এবং অলীক। শুধু তাই নয় সত্য ঘটনাগুলোও এমন ভাবে সাজানো যে তাতেই সত্যের থেকে মিথ্যাই বেশী পরিবেশিত। লেখকেরা হলো,—ইহুদী।

হাজার হাজার ঘটনা যেগুলোয় আগে মনোযোগ দিয়েছি, এখন দেখি সেগুলোর কোন গুরুত্বই নেই। পুরো ব্যাপারটাই আমার সামনে অন্য আলোতে উদ্ভাসিত হয়ে উঠলো, যার মর্মার্থ এর আগে আমি বুঝে উঠতে পারি নি।

সাংবাদিকতার এই উদারতা আমার চোখে অন্য রূপে পুরো ব্যাপারটা ধরা দেয়। প্রতিপক্ষকে আক্রমণের জন্য এরা গাম্ভীর্যপূর্ণ স্বর ব্যবহার করে,—কিন্তু অন্যান্য ক্ষেত্রে এদের সম্পূর্ণ নীরবতায় আমি স্পষ্ট

বুঝতে পারি যে এরা কতো ধূর্ত এবং কী পরিমাণে ঘৃণ্যভাবে পাঠককে ঠকিয়ে চলেছে। সুন্দর সুন্দর প্রবন্ধের মাধ্যমে ইহুদী লেখকদের প্রশংসা এবং জার্মান লেখকদের প্রতি বিরূপ সমালোচনা যেন এদের চারিত্রের বৈশিষ্ট্য। তার সঙ্গে দ্বিতীয় উইলহেলম্‌কে আলতো খোঁচা মারা ও এদের বাঁধাধরা মৌলিক নীতি, যেমন অপরদিকে ফ্রান্সের সংস্কৃতি এবং সভ্যতাকে ক্রমাগত পিঠ চাপড়ানো। প্রবন্ধের বেশীর ভাগ বিষয়বস্তুই বস্তাপচা ও বিকৃত যৌন প্রসঙ্গে ভর্তি। বিশেষ করে সংবাদ পরিবেশনের পুরো ভাষার ধাঁচটাই বিদেশী ঢঙে পরিবেশিত। মোদ্দা কথা, খোলাখুলি জার্মানদের নির্লজ্জভাবে নীচু করার অপচেষ্টা।

কোন্ স্বার্থে ভিয়েনা প্রেস এই নীতি নিয়েছিল? হঠাৎ কোন কারণ ছাড়াই কি? এর সদুত্তরগুলো খুঁজে বের করতে গিয়ে ক্রমেই আমার মন আরো বেশী সন্দিগ্ধ হয়ে পড়ে।

এমন কি সমাজের বুকে গণিকা বৃত্তিতেও ইহুদীরাই সবচেয়ে বড় অংশ নিয়েছিল। পশ্চিম ইউরোপীয় যে কোন শহরের চেয়ে এই শহরে তা অনেক বেশী স্পষ্ট। তবে দক্ষিণ ফ্রান্সের কয়েকটা বন্দর শহর ছাড়া। লিওপোল্ডবটাড্ শহরে রাতের বেলা রাস্তায় চলাফেরা করাই মুস্কিল। রাস্তাঘাটের প্রতিটি বাঁকে হঠাৎ যে রঙ-মাখা মুখের দেখা পাওয়া যায়,—যুদ্ধের পূর্বে এই জনপদ বধূদের সঙ্গে জার্মানদের পরিচয়ই ছিল না। শুধু জার্মান সৈন্যরা এদের মুখোমুখি হ'তো ইষ্টার্ন ফ্রন্টে।

এই সত্যটার প্রথম আবিষ্কারে আমার মেরুদণ্ড বেয়ে ঠাণ্ডা একটা হিম-শীতল স্রোত যেন ছুটে নামে; এই সেই ঠাণ্ডা মাথার গণ্ডারের চর্মধারী,—নির্লজ্জ ইহুদীর দল যারা চরম ঘৃণ্য কৌশলে এই বিশাল শহরের তলানীদের বিদ্রোহের চেষ্টাটাকে অহরহ প্রতারণা করে চলেছে। এই সত্য আবিষ্কারের পর সেই প্রেতাত্মাগুলোর ওপর আমি জ্বলে উঠি।

এবার আর মনে কোন দ্বিধা থাকে না,—যে করেই হোক ইহুদীদের দ্বারা সুসংগঠিত সমস্যাগুলো জনসাধারণের সামনে তুলে ধরতেই হবে। না, এ কাজে কিছুতেই পেছু-পা হলে চলবে না। কিন্তু ততোদিনে শিখে গেছি জীবনের শিক্ষা সংস্কৃতি বলতে গেলে সবক্ষেত্রেই ওদের অভিব্যক্তির সত্যিকারের অর্থটা খুঁজে বার করা। এবং বুঝতে পারি ইহুদীরাই হলো সোস্যাল ডেমোক্র্যাসির তাবড় নেতা। এই সত্যটা চোখের সামনের পর্দাটা তুলে দেয়। সঙ্গে সঙ্গে আমার ভেতরকার এতোদিনের মানসিক দ্বন্দ্বটারও পরিসমাপ্তি ঘটে।

আমি আমার সহকর্মিদের মধ্যে দেখতাম কতো সহজে এবং অহরহ একই ব্যাপারে তারা তাদের মত পরিবর্তন করে। কখনো কখনো তাদের এই পরিবর্তন ঘটতে সময় লাগে কয়েকটা দিন। কখনো বা কয়েক ঘণ্টার মধ্যেই তাদের মতামত পরিবর্তিত হয়। বিশেষ করে একটা ব্যাপার তো আমার মাথাতে কিছুতেই ঢুকতো না যে একজন ব্যক্তি একক হিসেবে যুক্তিতর্কের জাল সুন্দর বিস্তার করে; কিন্তু সেই ব্যক্তিই যখন জনতার মুখোমুখি হয়, পুরো বিষয়টাই সে গুলিয়ে ফেলে এলোমেলো করে দেয়। আর এই ব্যাপারটাই লোকটাকে হতাশার সমুদ্রে নিমজ্জিত করে। আমি ঘণ্টার পর ঘণ্টা যুক্তিতর্ক দিয়ে তাদের স্বমতে আনতে চেষ্টা করতাম। শেষে আমার সাফল্যে আমি আনন্দে আত্মহারা হয়ে পড়তাম। কিন্তু পরের দিনই দেখতাম পুরো ব্যাপারটাই ভস্মে ঘি ঢালা। এটা চিন্তা করলে দুঃখ পেতাম যে ব্যাপারটার ইতিমধ্যে পরিসমাপ্তি ঘটে গেছে। পেণ্ডুলামের দোদুল্যমান অবস্থার মতো তারা তাদের আগেকার মতামতের পর্যায়ে ফিরে গেছে।

তাদের অবস্থাটা অবশ্য আমি বুঝতে পারতাম। তারা তাদের ভাগ্যকে নিয়ে সর্বদাই অসন্তুষ্ট,—যেটা তাদের দৃঢ়ভাবে জীবনে আঘাত করেছে। তারা তাদের মালিককে মনে প্রাণে ঘৃণা করে, বিশ্বাস করে ওদের যান্ত্রিক হৃদয়হীন শাসনই তাদের এই নিষ্ঠুর গন্তব্যে ঠেলে দিয়েছে। প্রায়ই তারা সরকারী কর্মচারীদের প্রতি অশ্রাব্য কটুক্তি করতো। ওরা ভাবতো এই সরকারী কর্মচারীদের শ্রমিকদের প্রতি কোন সহানুভূতিই নেই। নিত্য নৈমিত্তিক জিনিষপত্রের মূল্য-বৃদ্ধির জন্য লোক জড়ো করে সভা করতো আর রাস্তায় রাস্তায় বিক্ষোভ মিছিল বার করতো। অবশ্য এইসব ব্যাপার-গুলোর পেছনে যুক্তির মাধ্যমে একটা ব্যাখ্যা দেওয়া চলতো। কিন্তু যে ব্যাপারটা কিছুতেই আমার বোধগম্য হ'তো না, সেটা হলো এদের পর-স্পরের প্রতি পরস্পরের তীব্র ঘৃণা। নিজেদের জাতটাকেই নিন্দা করতো; এর মহত্ব নিয়ে উপহাস করতো। ইতিহাসের পৃষ্ঠা খুলে অতীতের পরম গৌরবমণ্ডিত মানুষগুলোকে সমালোচনার নোংরা নর্দমায় টেনে আনতো।

তাদের নিকট আত্মীয়স্বজন বন্ধুবান্ধবদের প্রতি বিরূপ মনোভাব,—দেশ এবং জাতির প্রতি ঘৃণায় যে অপরিমেয় ক্ষতি সাধন করেছে তা পূরণ করা অসম্ভব। এটা একটা প্রকৃতি বিরুদ্ধ কাজ।

শুধু তাই নয়, এটা মানসিক এক ধরনের ব্যাধিও বটে; যেটাকে সাময়িক-ভাবে অর্থাৎ কয়েক মাস বা কয়েকদিনের জন্য সুস্থ করা সম্ভব। কিন্তু পরে

তাদের সঙ্গে দেখা হলেই বুঝতে পারতাম যে আগে যা ভেবেছি যে তাদের মতের পরিবর্তন হয়েছে,—তা সম্পূর্ণ নিষ্ফল। তারা তাদের আগেকার জায়গাতেই ফিরে গেছে। প্রকৃতির বিরুদ্ধে তাদের সেই মানসিক পীড়া আবার তার নিষ্ঠুর থাবা বসিয়েছে।

আমি ক্রমেই বুঝতে পারি যে সোশ্যাল ডেমোক্র্যাটিক প্রেসও ইহুদীদের করতলগত। কিন্তু অন্যান্য প্রেসগুলোর যে একই অবস্থা এটা আগে কখনো বুঝতে পারিনি। সবচেয়ে উলঙ্গ সত্য হলো, একটা সংবাদপত্রও ছিল না যাতে ইহুদীরা জড়িত না এবং সেটাকে সত্যিকারের জাতীয়তাবাদী সংবাদপত্র বলা যেতে পারে। অন্তত পক্ষে এ ব্যাপারে আমার জ্ঞান এবং বিদ্যা বুদ্ধি অনুসারে আমি যা বুঝতাম।

অনেক চেষ্টার পর নিজের ভেতরের অলসতাটা ভেঙে আমি মার্কসিষ্ট পত্রিকায় প্রকাশিত এই ধরণের প্রবন্ধগুলো পড়তে সুরু করি। কিন্তু তাতে ওদের প্রতি বিরূপতাই বাড়ে। এবং এরপরে আমি এইসব লেখক আর প্রকাশকদের সম্পর্কে আরো বেশী খোঁজখবর নিতে সুরু করি।

এইসব পত্রিকার প্রকাশক থেকে সুরু করে সবচেয়ে নীচু তলার কর্মি পর্যন্ত সবাই ইহুদী। মার্কসবাদী জননেতার নাম স্মরণে আসতে দেখি প্রায় সবাই এই একই সম্প্রদায়ের—রাজ পরিষদের সোস্যাল ডেমোক্র্যাটিক সদস্যবৃন্দ থেকে সুরু করে ট্রেড ইউনিয়ানের সেক্রেটারী, পথরোধকারী, বিক্ষোভকারী, সবক্ষেত্রেই এই একই সাজানো ছবি। আমার পক্ষে অস্টারলিটৎজ, ডেভিড,—আড্লার,—এলেনবোগেন এবং অন্যান্য নামগুলো বিস্মৃত হওয়া কখনই সম্ভব নয়। একটা সত্য আমার সামনে জ্বল জ্বল করে ওঠে যে আমি যে দলটার সঙ্গে মাসাধিককাল মত বিরোধে লিপ্ত, তারা এদেরই একটা ছোট শাখা বিশেষ। তবে শেষমেষ আমার একটা শান্তি ছিল যে ততোদিনে জেনে গেছি ইহুদীরা আর যাই হোক জার্মান নয়।

এইবারে আমি আবিষ্কার করতে সমর্থ হই, কারা সেই প্রেতাত্মা যারা আমাদের জনসাধারণকে নিয়ত তাড়িত করে ছাইদানির দিকে নিয়ে চলেছে! ভিয়েনায় আমার বছর খানেকের প্রবাসী জীবনে বুঝতে পারি যে কোন শ্রমিকের এই বিষয়ে ধ্যান ধারণার শিকড় এতো গভীর নয় যে তাদের যদি বিষয়বস্তুটা সম্পর্কে স্পষ্ট ধারণা এবং ব্যাখ্যা দেওয়া যায়; তবে এটা সত্যি যে সেইদিক তাদের থেকে চিন্তাধারার মুখ ঘোরানো যাবে না। ক্রমে ক্রমে মার্কসীয় মতবাদ সম্পর্কে আমি একজন বিশেষজ্ঞ হয়ে উঠি এবং এই বিষয়ে অর্জিত জ্ঞানকে আমি আমার নিজের বিশ্বাসকে দৃঢ় করার যন্ত্র হিসেবে

ব্যবহার করি। বলতে আপত্তি নেই যে প্রায় প্রতিটি ক্ষেত্রেই কৃতকার্য হয়েছি। এই বিশাল জনসাধারণকে অবক্ষয়ের পথ থেকে টেনে তোলা অসম্ভব নয়; তবে তারজন্য প্রয়োজন প্রচুর সময় এবং প্রচণ্ড অধ্যবসায়।

কিন্তু একটা ইহুদীকেও তার স্থির মতবাদ থেকে এক চুল নড়ানো সম্ভব নয়।

আমি তখন তাদের শিক্ষার অবাস্তবতা সম্পর্কে ব্যাখ্যা করতে শুরু করলাম। যে ছোট্ট গণ্ডীটা আমাকে ঘিরে থাকতো, গলা না চেরা এবং কণ্ঠস্বর বসে না যাওয়া পর্যন্ত তাদের একনাগাড়ে বুঝিয়ে যেতাম। আমি মনে করি শেষপর্যন্ত মার্কসিষ্ট মতবাদের ভয়াবহ দিকটার ছবি আমি তাদের সামনে তুলে ধরতে সক্ষম হব। যতো আমার মতামতটাকে আমি প্রতিষ্ঠা করি ততো তাদের একগুঁয়েমীটা বেড়ে ওঠে।

তর্ক করতে করতে আমি ওদের কৌশলটা বুঝে ফেলি। তর্কের প্রথম পর্যায়ে ওরা বক্তার নির্বুদ্ধিতার সুযোগের ফাঁক গলে বেরিয়ে পড়ে; কিন্তু যখন তর্কের জালে জড়িয়ে যুক্তির হালে আর পানি পায় না, তখন ভনিতা করে সহজে প্রতারিত হয়েছে এমন ব্যক্তিরা যুক্তির জাল এড়িয়ে অভিনয় করে যেন বক্তার বক্তৃতার কিছুই ওরা বুঝতে পারছে না এবং প্রাণপণে চেষ্টা করে অন্যদিকে তর্কের স্রোতটাকে প্রবাহিত করবার। তারা স্বতঃসিদ্ধ সত্যটাকে এড়িয়ে গিয়ে অন্য পথে কথাবার্তা বলে চলে। যদি এটাকে সহ্য করে নেওয়া হয়, তবে তারা তর্কের ব্যাপারটাকে ভিন্নমুখী করে দিয়ে গোড়ার সমস্যার থেকে অন্য কোন বিষয় বস্তুতে চলে যায়। যার সঙ্গে আগের বিষয়বস্তুর কোন সম্পর্কই নেই।

আবার যদি তাদের মূল তর্কের বিষয়ে টেনে আমার চেষ্টা করা হয়, তারা আবার পালাবে সেই জাল থেকে। মোটকথা তাদের দিয়ে বিষয়বস্তুটার ওপরে কোন মন্তব্যই পাওয়া সম্ভব নয়। যখন কেউ শক্ত মুঠিতে এই তথাকথিত অবতারদের একজনকে পাকড়াতে চেষ্টা করে, জেলী বা আঠালো কাদার মতো ঠিক আঙুলের ফাঁক দিয়ে সে গলে গিয়ে পরক্ষণেই আবার সেই কাদা বা জেলী জমে শক্ত জিনিসের অবয়ব ধরবে। যদি উপস্থিত জনতার উপস্থিতিতে বিরুদ্ধজনক পরিস্থিতিতে কারোর বিরুদ্ধপক্ষ যুক্তি স্বীকারও করে নেয়, এবং তা' নিয়ে কেউ যদি ভেবে স্বস্তির নিশ্বাস ফেলে যে যাক শেষপর্যন্ত ওদের একটা নির্দিষ্ট জমিতে দাঁড় করানো গেছে, তা' হলে তার পরের দিনের জন্য তার কাছে অবাক করা কিছু

লুকানো থাকবে। ইহুদীরা বড়োই বিস্মৃতিপরায়ণ। অর্থাৎ কাল যা ঘটেছে তা' আজ ভুলে যেতে ওরা এতোই ওস্তাদ যে তাবা আবাব গত-কালের সেই অসংগতিপূর্ণ যুক্তিটাকেই তুলে ধববে এমনভাবে যেন গতকাল তার সঙ্গে কোন আলোচনাই হয় নি। তখন যদি কেউ রাগ করে তাকে গতকালের কথাগুলো স্মরণ কবিযে দেয়,—সে এমন অবাক হওযার ভান কববে যেন তার কিছুই মনে নেই। শুধু একমাত্র তার যা স্মবণে আছে তা' হলো গতকাল সে তো প্রমাণই করে দিয়েছে যে তার যুক্তিগুলোই ঠিক। আমি তো এই অবস্থায হতবুদ্ধি হযে যেতাম। আমাকে ঠিক কোনটা হত-বুদ্ধি করে দিতো,—তার বাগাড়ম্বরের প্রাচুর্য নাকি সুনিপুণ ভাবে মিথ্যেটাকে সত্য বলে পবিবেশন কবার ভঙ্গী, তা বলতে পাববো না। ক্রমে ক্রমে আমি তাদেব ঘৃণা করতে সুরু কবলাম।

তবু এসবগুলোর ভালো একটা দিক ছিলো,—কারণ আমি যতো বেশী এইসব নেতাদেব ব্যক্তিগত ভাবে চিনতে পাবি, নেতা না বলে সোস্যাল ডেমোক্র্যাসিব প্রচারক বলাই ঠিক, আমাব নিজেব লোকেদেব প্রতি ততো বেশী ভালোবাসা বাড়তে থাকে ঠিক সেই অনুপাতে। এদেব এই পৈশাচিক কুশলতা, যেটা এই শযতান মন্ত্রণাসভাব সভ্যগুলোর কার্যকলাপ এবং বার্তায প্রদর্শিত হ'তো, তাতে ওদেব নিকটে হতভাগ্য পরাজিতদেব পরাজিত হওযার জন্য কোন দোষ আমি দেখি না। সত্যি বলতে কি, এই প্রাদেশিক বিশ্বাসঘাতকগুলোব সঙ্গে কোনবকম সামঞ্জস্য রেখে চলা আমাব পক্ষে অসম্ভব ছিল। সত্য বলায বিকৃত এই মুখগুলো, যারা নিজেদেব উচ্চারিত কথা পরমুহূর্তেই অস্বীকাব কবে, পরক্ষণেই আবার মুক্তিব ধ্বজা তুলে ধরতে তর্ক প্রসঙ্গে সেটাকেই ফিরিযে আনে, এইরকম নোংব জীব-গুলোব বিরুদ্ধে তর্ক যুদ্ধে জযী হওযাব প্রস্তাবটাও নিবর্থক। অসম্ভব তো বটেই। না, যতো বেশী ইহুদীদের আমি চিনতে পাবি, ততো সহজে আমি সেই শ্রমিকদেব মতামতেব জন্য তাদেব ক্ষমা কবি। শেসে আমার মত হলো এই যে শ্রমিকদেব মধ্যে নিন্দনীয কিছু নেই। কিন্তু যারা নিজেদের আপন লোকেদেব প্রতি সহানুভূতি দেখানোব কষ্টটুকু পযন্ত স্বীকার করতে নারাজ, তাবা জাতির পরিশ্রমী সন্তানকে বিনা দ্বিধায় অবিচাব স্বীকার করে নিতে বাধ্য করছে, অপরদিকে একদল নীচমনা লোভী এবং দুর্নীতি-পরায়ণকে প্রশ্রয় দিচ্ছে, যাদেব কোনরকমেই ক্ষমা করা উচিত নয়।

আমি নিত্যদিনের অভিজ্ঞতাকে সম্বল করে মার্কসবাদীয় মতবাদের শিক্ষার উৎস মুখটা খুঁজতে আবম্ভ করি। কারণ এই মতবাদেব ফলাফল আমি

বিস্তারিতভাবেই জানতাম। সুতীক্ষ্ণ পর্যবেক্ষণে এই মতবাদের নিত্য বিস্তারও আমার নজর এড়ায় নি। কারোর একটু কল্পনা শক্তি থাকলেই ব্যাপারটার ভবিষ্যত ফলাফল সম্পর্কে ধারণা করে নেওয়া কোন কষ্টসাধ্য ব্যাপারই নয়। শুধু একটাই জিজ্ঞাসা—এই মতবাদের প্রতিষ্ঠাতারা কি আজকের ফলাফল তাদের ভবিষ্যত দ্রষ্টার দৃষ্টি দিয়ে বুঝতে পেরেছিল? নাকি প্রতিষ্ঠাতারা নিজেরাই নিজেদের ভুলের জালে জড়িয়ে পড়েছে? আমার তো মনে হয় এ দু'টোরই সম্ভাবনা আছে।

যদি দ্বিতীয় প্রশ্নটার উত্তর 'হ্যাঁ' হয়, তবে প্রতিটি চিন্তাশীল ব্যক্তির উচিত তখনই এই দানবকে রজ্জুবদ্ধ করা, যাতে ভবিষ্যতে আরো খারাপ কিছু না করতে পারে। কিন্তু যদি প্রথম প্রশ্নটার উত্তর 'হ্যাঁ' হয়, তবে এটাকে স্বীকার করে নিতেই হবে যে এই মতবাদের প্রতিষ্ঠাতারা ইচ্ছে করেই জাতির মধ্যে এক মূর্ত শয়তানকে প্রবেশ করিয়ে দিয়েছে। একমাত্র কোন দানবীয় অস্তিত্বই, হ্যাঁ,—মানুষের নয়, এই ধরণের কোন সংগঠনের সৃষ্টি করতে পারে যার কার্যকলাপ ভবিষ্যতে মানব সভ্যতাকে বিলুপ্ত করে দিয়ে পৃথিবীটাকে সাহারা বানিয়ে ছাড়বে।

এই যদি ব্যাপারটা হয়ে থাকে, তবে এর প্রতিকার হলো সমস্ত মনুষ্য-শক্তি, বুদ্ধি ও ইচ্ছাশক্তি দিয়ে এর বিরোধিতা করা এবং পুরো ব্যাপারটা ভাগ্যের ওপর ছেড়ে দিয়ে দেখা কার দিকে ভাগ্যদেবী তার প্রসন্নতার হাত বাড়ায়।

সংগ্রামের মূল সূত্রগুলো জানার জন্য আমি এই তথাকথিত প্রবন্ধের সম্পর্কে আরো বেশী সংবাদ সংগ্রহ করতে সুরু করি। সত্যি বলতে কি, আমার উদ্দেশ্যের কাছাকাছি আমি অনেক তাড়াতাড়ি পৌঁছেও যাই। এতো শীঘ্র যে পৌঁছবো এটা আমিও আশা করি নি। আসলে ইহুদীদের ব্যাপারে ততোদিনে আমার জ্ঞান চক্ষু খুলে গেছে। এতোদিন পর্যন্ত ইহুদীদের সম্পর্কে আমার জ্ঞান ছিল ভাসা ভাসা। এই নতুন অর্জিত জ্ঞানের সাহায্যে আমি সত্যিকারের বিষয় বস্তুটার বক্তব্যটা তথাকথিত সোস্যাল ডেমোক্র্যাসির অবতারদের লিখিত আদর্শবাদীতার থেকে কতোখানি দূরে, এই সত্যটা বুঝতে পারি। কারণ ততোদিনেই ইহুদীদের ভাষা হৃদয়ঙ্গম করতে আমি সক্ষম হয়েছি। ইহুদীরা ইচ্ছে করেই এমন কৌশলে তাদের বক্তব্য রাখতো যাতে ভাষার কারসাজির জাল ভেদ করে কেউ ওদের আসল উদ্দেশ্য বুঝতে না পারে। সুতরাং একমাত্র ওদের লেখাগুলোর বিশ্লেষণ করেই তা' ধরতে পারা সম্ভব। এই জ্ঞানই আমার ভেতরে সবচেয়ে বেশী মানসিক দ্বন্দ্বের সৃষ্টি করলো।

একজন হৃদয়বান জাতীয় সংস্কারমুক্ত শহরবাসী থেকে কট্টর ইহুদী বিরোধী করে তোলে।

মাত্র একবার, হ্যাঁ, শেষবারের মতো আমি নিরাশার চিন্তায় নিজেকে ক্ষতবিক্ষত করি যা আমাকে কিছু সময়ের জন্য উদ্বিগ্ন করে তুলেছিল।

আমি ইহুদীদের অতীতের দীর্ঘ ইতিহাসের কার্যাবলী বিশ্লেষণ করে রীতিমতো উদ্বিগ্ন হয়ে নিজেকেই জিজ্ঞাসা করি, কোন দুর্জ্ঞেয় কারণে যেটা আমাদের হতভাগ্য নশ্বরদের বোধগম্যের বাহিরে, পরিণতির অপরিবর্তনীয় আদেশে প্রচ্ছন্ন রয়ে গেল। আর জয় সুনিশ্চিত ভাবে চলে যাবে এই ছোট্ট একটা জাতির হাতে। হ'তে পারে পৃথিবীতে এতোদিন ধরে যারা বসবাস করে এসেছে, পৃথিবীর নিকট তারা তাদের ঋণ কি পরিশোধ করে নি? নিজেদের অস্তিত্ব বজায় রাখার জন্য আমরা এই যে প্রতিনিয়ত সংগ্রাম করে চলেছি তার ভিত্তিমূল কি বাস্তবতার মাটিতে প্রোথিত? নাকি এটা শুধু একটা রঙীন কল্পনা? আমি যতো বেশী মার্কসীয় মতবাদ সম্পর্কে অনুধাবন এবং বিশ্লেষণ করি, ভাগ্যই আমাকে এর উত্তর দিয়ে দেয়। ইহুদীদের কার্যকলাপ এদের সঙ্গে কতোখানি জড়িত তা' স্পষ্ট চোখে আঙুল দিয়ে বুঝিয়ে দেয়।

ইহুদীদের মার্ক'সীয় মতবাদ প্রকৃতির সম্ভ্রান্ত আদর্শগুলো থেকে লোকগুলোকে বর্জন করে। এইভাবে ওদের শিক্ষা জাতীয়তাবাদী ধ্যানধারণা থেকে সাধারণ মানুষকে অনেক দূরে সরিয়ে নিয়ে যায়, এবং এর অর্থ মানুষের অস্তিত্ব এবং সভ্যতাটার ভিত্তিমূলটাকেই প্রচণ্ডভাবে নাড়া দেওয়া। যদি মার্কসীয় মতবাদকে জীবনের ভিত্তিমূল বলে সারা পৃথিবী মেনে নেয়, তবে মানব মনের পুরো ধ্যান ধারণাটাই অদৃশ্য হয়ে যাবে। এবং এই ধরণের কোন মতবাদকে মেনে নেওয়ার অর্থই হলো নিজেদের মধ্যে বিশৃঙ্খলার সৃষ্টি করা, যা এই পৃথিবী নামক মহাগ্রহের বাসিন্দাদের অস্তিত্বকেই বিপন্ন করে ছাড়বে।

সুতরাং ইহুদীরা যদি তাদের এই মার্ক'সীয় মতবাদ প্রতিষ্ঠায় পৃথিবীতে কোনরকমে জয়ী হ'তে পারে, তবে সেদিন হবে মানুষের ইতিহাসের শেষদিন। এই উপগ্রহ আবার তা' হলে জনপ্রাণীহীন মহাশ্মশান হিসেবে তার অক্ষরেখা ধরে পরিক্রমা করবে, যা আজ থেকে কোটি কোটি বছর আগে করতো।

আমি বিশ্বাস করি যে আমার ধ্যান ধারণা এবং চিন্তাধারা সেই সর্বশক্তিমানের দ্বারা পরিচালিত। সুতরাং ইহুদীদের বিরুদ্ধে দৃঢ়ভাবে দাঁড়ানোই হলো ঈশ্বরের আপন হাতে সৃষ্ট মহান শিল্পকর্মকে রক্ষা করার একমাত্র পথ।

## ॥ ভিয়েনায় প্রবাসের দিনগুলোয় আমার রাজনৈতিক চিন্তাধারা ॥

তিরিশ বছর বয়েস হবার আগে কোন পুরুষের প্রকাশ্যে কোন রাজনৈতিক ঘটনাতে অংশগ্রহণ করা উচিত নয় বলেই আমি মনে করি। অবশ্য প্রতিটি ক্ষেত্রে ব্যতিক্রমের মতো এক্ষেত্রেও যদি ঈশ্বরদত্ত প্রতিভা তার থাকে, তবে তা' স্বতন্ত্রকথা। এটা বলাবাহুল্য আমার মতামত। এর কারণ হলো তিরিশ বছর পযন্ত মানুষেব মানসিকতাটা গড়ে ওঠে দৈনন্দিন যেসব সমস্যার উদ্ভব হয়, বিভিন্ন দৃষ্টিকোণ থেকে সেগুলো পযবেক্ষণ করে, সেইসব অভিজ্ঞতাগুলোকে উল্টেপাল্টে এদিক ওদিক সরিয়ে সে একটা নির্দিষ্ট চিন্তায় স্থির হতে পারে; আর এটাই তাকে ভবিষ্যত রাজনৈতিক চিন্তাধারার ভিত্ গড়তে সাহায্য করে। তার পক্ষে সব বিষয়ে মনস্থির করে একটা নির্দিষ্ট পথ নেওয়া সম্ভব হয়। একজন পুরুষের পক্ষে প্রথম উচিত হলো সাধারণ জ্ঞানের একটা ভাণ্ডার নিজের মধ্যে গড়ে তোলা, যাতে জীবন সম্পর্কে তার নিজস্ব চিন্তাধারার একটা সুসংবদ্ধতা লাভ করতে পারে। অর্থাৎ যাকে এক কথায় জীবন দর্শন বলে। তা' হলে তার একটা নিশ্চিত মানসিক ব্যারোমিটার গড়ে ওঠে, যেটা ছাড়া তার পক্ষে দৈনন্দিন কোন সমস্যা সম্পর্কে নিজের বিচার বিবেচনা গড়ে ওঠা সম্ভব নয়। এবং এটাই তাকে কোন রাজনৈতিক বিষয়ে দৃঢ় এবং স্থির সংকল্প নিতে সাহায্য করবে। আপাত দৃষ্টিতে এই ধরণের পুরুষ তার রাজনৈতিক চরিত্রের দিক থেকে রাজনীতিতে অংশগ্রহণের যোগ্যতা রাখে।

এই ধরণের মানসিক জমি প্রস্তুত না করে যদি কেউ রাজনীতিতে প্রবেশ করে, তবে সে উভয় সংকটে পড়তে বাধ্য। প্রথমে সে উপলব্ধি করবে জরুরী কতগুলো ঘটনায় তার চিন্তাধারা সম্পূর্ণরূপে ভ্রান্ত, তার চিন্তাধারা অসমর্থনীয় হওয়াতে তার আগের মতবাদ সমর্থন না পাওয়ায় স্বভাবতই তাকে আরো ভালো জ্ঞান এবং পরিপূর্ণ বিচারের আশায ছুটতে হবে। যদি সে তার আগের চিন্তাধারাটাকে আঁকড়ে পড়ে থাকে, তবে অতি শীঘ্র এমন এক সংকটপূর্ণ জায়গায় এসে দাঁড়াবে যে সেটা অতিক্রম করা তার পক্ষে দুঃসাধ্য। কারণ তা' হলে তার চিন্তাধারায় এতো বেশী অসংগতি দেখা যাবে যে তাকে কেউ নেতা বলে আগের মতো মানবে না। আর

তার অধীনস্থ পার্টির লোকেরা সহজেই বুঝে ফেলবে যে যাকে তারা এতো দিন নেতা বলে মেনে নিয়েছে, তার চরিত্রে সঠিক বিচার বোধের কোন সহজাত ক্ষমতাই নেই। বিশেষ করে মুহু মুর্হু এই চিন্তার পরিবর্তন তাদের মধ্যে ও নৈরাশ্য এনে দেবে, যেটা তাদের নেতা আগে কখনো সহ্য করতো না।

যদি সে দ্বিতীয় পথ অবলম্বন করে,—যেটা ইদানীং অহরহ ঘটে থাকে; সেক্ষেত্রে জনসাধারণকে প্রদত্ত প্রতিশ্রুতির পেছনে নিজের মানসিক প্ররোচনা কাজ করে না। এটার উর্ধ্বগতি তাকে বেশী করে ভাপিয়ে তোলে। এবং বিষয়বস্তুব ওপরেই ভাসিয়ে নিয়ে বেড়ায়। ভেতরে ঢুকতে দেয় না। সুতরাং আত্মরক্ষার খাতিরে তাকে নোংরা পথ বাধ্য হয়েই অবলম্বন করতে হয়। যেহেতু সে নিজেই তার স্বপ্নের পেছনের দৃঢ় ভাবে দাঁড়ায় না; তাই কোন মানুষই মনে প্রাণে সেই মতবাদকে বিশ্বাস করে না, এবং তার জন্য জাবন দিতে স্বাভাবিক ভাবেই প্রস্তুতও হয় না। তখন সে তার অনুবর্তীদের কাছ থেকে আরো বেশী কিছু দাবী করে। সত্যি বলতে কি, যতো বেশী পরিমাণে তার নিজের চিন্তাধারার স্বচ্ছতা এব মানসিক গতিবেগ হ্রাস পায়, ততো বেশী চাপ আসে তার অনুগত কর্মীদেব ওপর। শেষ পর্যন্ত সত্যিকারের নেতৃত্বের খোলসটা ছুঁড়ে ফেলে দিয়ে বা[illegible]র সঙ্গে সে শুধু খেলাই করে। এইভাবে দিনে দিনে তার দৈন-ন্দিন কাজকর্মের অসংলগ্নতা সামঞ্জস্যের পরিপূরক হযে দাঁড়ায়। এর সঙ্গে যোগ হয় অসত্যতা আর একগুঁয়েমী মনোভাব,—যেটার সমাপ্তি হওয়া সম্ভব একেবারে চরমে উঠে। দলিত মানুষদেব দুভাগ্যের জন্য এই ধরণেব লোকেবা নিজেদের দুধের বোতলটাকে দৃঢ় হাতে ধবে নিয়ে গিয়ে বসে পার্লামেন্টে, আর নিজের সন্তান সন্ততি এবং পরিবাবের সমস্ত রকম বিলাসিতার খরচ জোগাড করতেই রাজনৈতিক খেলা দেখায়।

পরিবারের চাহিদাব সঙ্গে সঙ্গে তাব বাজনৈতিক খেলাও বাড়তে থাকে। সেই কারণে যে মানুষ নিজেকে রাজনীতির খেলায় যত বেশী দক্ষ মনে কবে, নিজেই সে নিজের ততো বড শত্রু। প্রতিটি নতুন সংগ্রামের ক্ষেত্রে সে নিজেকেই ধাক্কা দিয়ে নীচের দিকে নামিয়ে নিয়ে চলে। এবং তার চেযে যোগ্যতর যে কোন ব্যক্তিকেই সে নিজের আলোয় অযোগ্য বলে মনে করে।

এই সমস্যার গভীরে ঢোকার সময় এই ধরণের নীচ লোকগুলো পার্লামেন্টারী গণতন্ত্রে কি ভাবে ওপরে ওঠে তার বিশদ ব্যাখ্যা করবো।

একজন মানুষ যখন তার ত্রিশ বছরের বন্দরে পা রাখে, তখন তার সমুদ্রযাত্রার অনেক বাকী; অর্থাৎ তার সামনে শিক্ষণীয় অনেক কিছু পড়ে

থাকে। এবং সেটাই স্বাভাবিক। কিন্তু দুর্ভাগ্যবশত সে তার আগের চিন্তাধারাটাকেই আঁকড়ে ধরে বসে থাকে,—যেটা তার জীবনের সঙ্গে ততোদিনে অঙ্গাঙ্গীভাবে জড়িত হয়ে গেছে। নতুন যেগুলো সে শোনে, সেগুলো আগেকার আদর্শগুলোকে পরিত্যাক্ত করতে পারে না, বরং মনের অবচেতনে গভীর ভাবে গেঁথে দেয়। এবং তার সহকর্মীরা উপলব্ধি করতে সক্ষম হয় না যে তারা তার চিন্তাধারা বা আদর্শ নিয়ে প্রতারিত হচ্ছে। উপরন্তু তাদের নেতাব নতুন চিন্তাধারাকে পরিপাক করার ক্ষমতা দেখে তাদের আত্মবিশ্বাস বাড়ে। সুতরাং তার অনুগামীদের মধ্যে নেতার মতবাদে আরো বিশ্বাস আনে। তাদেব চোখে এই ধরণের প্রতিটি ঘটনা তাদের নেতার উন্নতির স্বর্ণোজ্জ্বল স্বাক্ষর।

একজন নেতা যাকে একদিন নিজের ভুলের ভিতের ওপর স্থাপিত পটভূমি ছেড়ে দিতে হয়, তখন সে আবার সম্মানের সঙ্গে কাজ সুরু করতে পারে,—যদি তারপক্ষে ভুলগুলোকে ভুল বলে মেনে নিয়ে বাস্তবকে স্বীকার করার মত মানসিক জোর থাকে। এই সমস্ত ক্ষেত্রে গণজীবনেব রাজনৈতিক কার্যকলাপ থেকে তাব সরে আসাটাই উচিত। একবার যখন সে ধ্বংসের পথে পা বাড়িয়েছে, দ্বিতীয় বারেও যে সেদিকে সে যাবে না তার স্থিরতা কোথায়। যাইহোক এক্ষেত্রে অন্তত তার অনুগামীদের কা[illegible]লোক নৈতিক দাবী স্বপক্ষে থাকা উচিত নয়।

বর্তমান রাজনৈতিক নেতাদের চারিত্রিক দুর্নীতিপরায়ণতার এগুলো হলো প্রধান কারণ। তাই আজকের রাজনৈতিক আকাশে একজনকেও খুজে পাওয়া দুষ্কর, যে এই দুর্নীতির আওতার বাইরে নিজেকে রেখে আলোর গতিপথে এগিয়ে চলেছে।

অবশ্য অতীতের সেই দিনগুলোয় রাজনৈতিক সমস্যাগুলোর চিন্তার পেছনেই আমি বেশী সময় খরচ করতাম, কিন্তু তবু আমি রাজনীতিতে প্রকাশ্যভাবে অংশ নেওয়ার থেকে অতি সতর্কভাবে বিরত থাকতাম। যে সমস্যাগুলো অবিরত আমাকে দংশনে ক্ষতবিক্ষত করতো, সেগুলো নিয়ে সীমাবদ্ধ অতি স্বল্পসংখ্যক লোকের কাছেই মুখ খুলতাম, আলোচনা করতাম। সীমাবদ্ধ এই গম্ভীর আলোচনা চালানোর সুফল অনেক। নিজে কথা বলার চেয়ে আমাকে ঘিরে থাকা স্বল্পসংখ্যক লোকগুলোর চিন্তাধারা এবং মতামত বুঝতে বেশী সচেষ্ট থাকতাম। [illegible] ও বেশীর ভাগ ক্ষেত্রে এই ধরনের চিন্তাধারা এবং মতামত সেকেলে ব্যা[illegible]ধ হয়ে দাঁড়াতো; তবু এই পথেই আমি মানুষ সম্পর্কে আমার জ্ঞান বাড়াতাম

ভিয়েনায় এই ব্যাপারে যতো সুযোগ আমি পেয়েছি জার্মানদের সম্পর্কে জ্ঞান বাড়ানোর, অন্য কোথাও এই সুযোগ পাওয়া সম্ভব নয়।

জার্মানীর চেয়ে প্রাচীন ডানুবিয়ান সাম্রাজ্যের রাজনীতিতে অনেক বেশী বৈচিত্র্য এবং পরিধি বিস্তৃত ছিল। প্রুশিয়ার কিছুটা অংশ, হামবুর্গ এবং নর্থ-সী'র প্রত্যন্ত প্রদেশের কয়েকটা জেলা ছাড়া। যখন আমি অষ্ট্রিয়ার কথা বলি, আমি তখন অবশ্য হাবুসবুগ সামাজ্যের কথাই বোঝাই। কারণ সেই সুবিস্তীর্ণ জার্মান অধ্যুষিত হাবুসবুর্গ সাম্রাজ্যের অধিবাসীদের রাজনৈতিক জীবনের মধ্যেকাব সাংস্কৃতিক জীবনটা ছিল নিছকই কৃত্রিম। যতো দিন যেতে লাগলো ততো যেন অষ্ট্রিয়ান সাম্রাজ্যের ভিত্তিভূমি হাবুসবুর্গ সাম্রাজ্যের বীজাণু ভর্তি ইটের ওপর নির্ভরশীল হয়ে পড়ে।

বংশগত রাজকীয় সম্প্রদায় হলো সেই সাম্রাজ্যের হৃদয় স্বরূপ। আর এই হৃদযই দেহের রাজনৈতিক এবং সাংস্কৃতিক অঙ্গ প্রত্যঙ্গে রক্ত সঞ্চালনের দ্বারা নাড়ীর গতি ঠিক রাখতো। এই সাম্রাজ্য-হৃদয়ের মস্তিষ্ক এবং ইচ্ছাশক্তি হলো ভিয়েনা। তখনকার দিনের ভিয়েনার চালচলন দেখে মনে হ'তো যেন মুকুটহীন রানী, যার আঙুল সংকেতে বিভিন্ন জাতিরা মুহূর্তে একটা পিণ্ডে পরিণত হয়ে হাবুসবুর্গ রাজদণ্ডের নীচে মাথা পেতে দিত। রাজধানী শহরের সৌন্দর্যে আকৃষ্ট হযে রাজ্যগুলোর বার্ধক্যজনিত অবক্ষয়তা নজর এড়িয়ে যেতো।

যদিও ভেতরে ভেতরে তখন সেই সাম্রাজ্য ক্ষয়িত। কারণ আর কিছুই নয়, বিভিন্ন প্রদেশের মধ্যে অন্তর্দ্বন্দ্ব। কিন্তু বাইরের জগত থেকে বিশেষ করে জার্মানীর নজরে তা' পড়তো না। কারণ তাদের দৃষ্টি তখন সেই সুন্দর শহরের দিকেই একমাত্র নিবদ্ধ। সেই কুয়াশাচ্ছন্ন দৃষ্টির প্রধান কারণ হলো শহর ভিয়েনা—তখন তা গৌরবের উত্তুঙ্গ শীর্ষে। সুযোগ্য মেয়রের সুন্দর প্রশাসনে সেই প্রাচীন শহর যেন যৌবনের নতুন সাজে সুসজ্জিত।

সর্বশেষে যে মহান জার্মান সাধারণ জনতার মধ্যে থেকে উঠে দাঁড়িয়েছিল এবং পুরো পূবদিকটা কব্জা করতে পেরেছিল, সত্যিকারের নেতা যদিও তাকে বলা যায না, তবু এই ডক্টর লুইগের মেয়র হিসেবে এই সাম্রাজ্যের রাজধানীটাতে এতোটা প্রাণ সঞ্চার করতে সক্ষম হয়েছিলো যে অর্থনৈতিক এবং সাংস্কৃতিক উভয়দিক থেকে সম্পূর্ণ সাম্রাজ্যের হৃদয়টাই নতুন উদ্দীপনায় জেগে উঠেছিল। সেই কারণে তৎকালীন রাজনীতিজ্ঞদের থেকে নেতা হিসাবে তার স্থান অনেক উঁচুতে।

এটাও সত্যি যে এই ধরণের পাঁচ মিশেলী জাতির সমন্বয়ে গঠিত অষ্ট্রিয়া শেষ পর্যন্ত রাজনৈতিক অক্ষমতার জন্যেই ভেঙে পড়ে। অসম্ভব পরিস্থিতির পরিণতিই হলো এই ভঙ্গুর অবস্থা। পঞ্চাশ লক্ষ বিভিন্ন জাতির সমন্বয়ে গঠিত কতোগুলো প্রদেশকে, যারা প্রতিনিয়ত সংঘর্ষে লিপ্ত—দশলক্ষ লোকের একটা দেশ হয়ে তাদেরকে শাসন করা অসম্ভব। যদি না শেষ পর্যন্ত বিশেষ সংগঠিত কোন পরিকল্পনা হাতে থাকে।

অষ্ট্রিয়ায় বসবাসকারী জার্মানদের চিন্তাধারা সব সময়েই উঁচু ছিল। বিরাট একটা সাম্রাজ্যে বসবাস করে এই ধরনের পরিস্থিতিতে নিজেদের ওপর অর্পিত দায়িত্ব সম্পর্কে সদা সর্বদাই সচেতন থাকতো। অষ্ট্রিয়ার এতো-গুলো প্রদেশের মধ্যে একমাত্র এরাই একফালি জমি পেরিয়ে সীমান্তের ওপারের দেশটায় দৃষ্টি মেলে দিতো। সত্যি বলতে কি, নিয়তি তাদের নিজেদের পিতৃভূমির থেকে বিচ্ছিন্ন করে দিলেও তাদের ওপর সমর্পিত কর্তব্য তারা ভোলেনি। এই কর্তব্য বা দায়িত্ব হলো স্বদেশপ্রেম। যা তাদের পূর্বপুরুষেরাও মনে প্রাণে পোষণ করে এসেছে। তবে এটাও স্মরণীয় যে অষ্ট্রিয়ার জার্মানরা মনে প্রাণে এই পথের প্রয়াসী হ'তে পারে নি। কারণ হৃদয় এবং মস্তিষ্ক তাদের মাতৃভূমির আত্মীয় স্বজনের থেকে বিচ্ছিন্ন হ'তে দেয়নি। সেই কারণে সমস্ত শক্তি তাদের পক্ষে নিয়োগ করা সম্ভব ছিল না।

অষ্ট্রিয়ার জার্মানদের মানসিক উদারতাও ছিল অন্যান্যদের চেয়ে বেশী। তাদের ব্যবসায়িক স্বার্থ সেই মিশ্রিত সাম্রাজ্যের প্রায় প্রতিটি শাখা প্রশাখায় বিস্তৃত। অধিকাংশ বড় শিল্প প্রতিষ্ঠান তাদের দ্বারাই পরিচালিত। শিল্প বিশেষজ্ঞ এবং উচ্চপদস্থ কর্মচারীদের বেশীর ভাগ তাদের মধ্যে থেকেই এসেছে। এমন কি বৈদেশিক বাণিজ্যও তাদের দ্বারাই নিয়ন্ত্রিত, বিশেষ করে ইহুদীদের এ জগতে ঠাই ছিল না বললেই হয়। শুধু তাই নয়, অষ্ট্রিয়ার বসবাসকারী জার্মানরাই বিভিন্ন প্রদেশ-গুলোকে এক সূত্রে গ্রথিত করে রেখেছিল। তাদের সামরিক কলাকৌশলের খ্যাতি দেশের সীমান্ত পেরিয়ে বহুদূরে নিয়ে গিয়েছিল। যদিও সেই বাহিনীর অধিকাংশ সৈনিক, জার্মান তবু তাদের রাখা হয়েছিল হেরজে-গাভিনা এবং ভিয়েনা অথবা গেলিসিয়া প্রভৃতি জায়গায়। হাবুসবুর্গ সামরিক বাহিনীর অফিসার এবং বে সামরিক অফিসারবৃন্দ প্রায় সবাই ছিল জার্মান। বিজ্ঞান এবং শিল্পকলাও ছিল তাদেরই হাতে। তথা-কথিত আধুনিক শিল্পকলার নামে আবর্জনা বিশেষ, যা এমন কি সাধারণ

নিগ্রোদের পক্ষেও সৃষ্টি করা সহজ। বাকী উঁচু দরের শিল্পকর্ম বলতে যা বোঝায় সবই প্রায় জার্মান গোষ্ঠী থেকেই সৃষ্টি হ'তো। সঙ্গীত, স্থাপত্য, ভাস্কর্য বা অঙ্কন শিল্প—প্রভৃতি যেসব শিল্পকর্ম দ্বারা শহর ভিয়েনা সমৃদ্ধ, তার সবারই সৃষ্টিকর্তা ছিল অষ্ট্রিয়ার বসবাসকারী জার্মানরা। এবং এই ভাণ্ডার নিঃশেষিত হবার কোন লক্ষণও দেখা যাচ্ছিল না। সর্বোপরি, এই জার্মানরাই বৈদেশিক নীতির নির্ধারক ছিল, যদিও খুবই স্বল্প পরিমাণে হাঙ্গেরীয়ানরাও এই বৈদেশিক নীতি নির্ধারণে সহায়তা করতো।

কিন্তু সমস্ত প্রদেশগুলোকে এক সূতোতে বেঁধে রাখার জন্য প্রাথমিক উপকরণ যা দরকার তারই অভাব ছিল অত্যন্ত বেশী।

এই বিভিন্ন প্রদেশের জাতিকে এক জায়গায় ধরে রাখার মাত্র একটাই পথ, অষ্ট্রিয়া'র প্রদেশগুলোকে অন্তর্শক্তি দিয়ে শাসনের মাধ্যমে শক্তিশালী এক কেন্দ্রের নীচে নিয়ে আসা। অন্য আর কোন পথই ছিল না যার দ্বারা এর অস্তিত্ব রক্ষা করা যায়।

মাঝে মধ্যেই ওপর মহলে এই সত্য আবিষ্কার হতো। কিন্তু তা' কিছুক্ষণের বা কয়েকদিনের জন্য। একসময় সবাই তা' ভুলে যেতো বা ইচ্ছে করে ভুলে থাকতো এই দিনের আলোর মতো স্পষ্ট সত্যটাকে। কারণ এটাকে স্বীকার করে নেওয়ার মতো কষ্টটাকে দৃঢভাবে যুক্তরাষ্ট্রের মাধ্যমে বাঁধার চিন্তাধারা কথনই কার্যকর করা হ'তো না। কারণ এই চিন্তাধারাটাকে কার্যে পরিণত করার মতো শক্তিশালী কোন কেন্দ্রও ছিল না। এইখানে মনে রাখা সবিশেষ প্রয়োজন যে তৎকালীন অষ্ট্রিয়ার অবস্থা বিসমার্ক শাসিত জার্মানীর মতো ছিল না। জার্মানীর সমস্যা তখন একটাই; তা হলো রাজনৈতিক। কারণ বিসমার্কের সময় জার্মানীর সাংস্কৃতিক পটভূমিতে কোন মিশেল ছিল না। জার্মান সাম্রাজ্যের প্রতিটি সদস্যই একই জাতির বা গোষ্ঠীর, শুধু স্বল্প সংখ্যক কয়েকটা টুকরো ছাড়া।

অষ্ট্রিয়ার গৃহ ব্যবস্থা ছিল সম্পূর্ণ উলটো। হাঙ্গেরী ব্যতীত রাজনৈতিক কোন ধারা ছিল না, এবং এটা প্রাচীনকাল থেকেই চলে আসছিল। যদি থেকেও থাকে, তবে তা' ইতিমধ্যে হয় ধুয়ে মুছে লুপ্ত হয়ে গেছে, নং যুগের অন্ধকারে তলিয়ে গিয়ে তা' নিশ্চিহ্ন হয়ে গেছে। সবোপরি, এ যুগটা হলো জাতীয়তাবাদী উত্থানের প্রাক্-মুহূর্ত। আর সেই কারণে হাবসবুর্গ রাজদণ্ডের নীচে ছড়িয়ে ছিটিয়ে থাকা দেশগুলো ও তার স্বাদ ইতিমধ্যে পেয়ে গেছে। এই নতুন উদ্ভূত জাতীয়তাবাদী মতাদর্শকে দমন

করে রাখাও অসম্ভব। তার কারণ হলো সীমান্ত ঘেঁষা সাম্রাজ্যগুলো। এই নতুন জন্ম দেওয়া প্রদেশগুলো হাবুসবুর্গ সাম্রাজ্যের বিভিন্ন প্রদেশগুলোর আত্মীয় হওয়াতে এর ছোঁয়া লেগে সাম্রাজ্য রক্ষা পাওয়ার কোন উপায় ছিল না। অষ্ট্রিয়ার বসবাসকারী জার্মানদের থেকে এদের হাবুসবুর্গ সাম্রাজ্যের ওপর প্রভাব ছিল অনেক বেশী।

এমন কি ভিয়েনা পর্যন্ত এই প্রতিদ্বন্দ্বিতায় খুব বেশী দিন নেতৃত্ব দিতে পারে নি। তখন বুদাপেস্তও ধীরে ধীরে ইউরোপের একটা প্রধান নগর হিসেবে সবেমাত্র মাথা চাড়া দিয়ে উঠেছে, যার মুখ্য উদ্দেশ্য ছিল বিভিন্ন কেন্দ্র শক্তিগুলোকে একসঙ্গে বেঁধে না রেখে, কোন একটা বিশেষ শক্তিকে আরো বেশী শক্তিশালী করা। কিছুদিনের মধ্যে প্রাগ্‌ ও বুদাপেস্তের মতো একই লাইনে গিয়ে ভেড়ে। পেছনে পেছনে আসে লেমবার্গ, লাইবাখ্‌ আর অন্যান্যরা। এইসব প্রাদেশিক শহর-গুলোর ধীরে ধীরে রাজধানীতে রূপান্তর হওয়ায় এদের এক এক পৃথক সাংস্কৃতিক জীবনও গড়ে উঠে। এবং সাধারণ জনতার মাধ্যমে এরা নিজেদের সাংস্কৃতিক দৃঢ় ভিত্‌ স্থাপন করে। এক সময় সাধারণ জনতার স্বার্থের চেয়ে নিজেদের স্বার্থটাই উঁচু হয়ে ওঠে, যখন সমস্ত পর্যায়টা এক ছন্দে ওঠে, তখনই অষ্ট্রিয়ার ভাগ্য এদের কাছে বন্ধক পড়ে।

বিশেষ করে দ্বিতীয় যোসেপের মৃত্যুর পর সমস্ত ব্যাপারটা দিনের আলোর মতো স্পষ্ট হয়ে ওঠে। এই অস্বাভাবিক দ্রুতগতি নির্ভর করে অনেকগুলো বিষয়ের ওপর, কয়েকটা বিষয়ের জন্য স্বয়ং রাজা দায়ী। বাকিগুলো অবশ্য বৈদেশিক নীতির গর্ভে উদ্ভূত।

অষ্ট্রিয়ার প্রদেশগুলোকে বিশেষ কোন একটা কেন্দ্রীয় শক্তি ছাড়া একসূতোয় বাঁধা একেবারেই অসম্ভব হয়ে পড়ে। অন্য কিছু করার আগে সমস্ত প্রদেশগুলোয় একমাত্র একটা ভাষার প্রচলন করার দরকার। যার মাধ্যমে সরকারী কাজকর্ম চালানো সম্ভব হবে। এই একটা সূতো দিয়েই একমাত্র রাজকীয় টুকরোগুলোকে একসঙ্গে জোরে বাঁধা যায়। সুতরাং পুরো শাসন ব্যবস্থাটাই এমন এক যন্ত্রের মাধ্যমে বাঁধতে হবে, যা ছাড়া রাজনৈতিক একতা সম্ভব নয়। এই ভাবেই প্রতিটি বিদ্যালয় এবং শিক্ষা প্রতিষ্ঠানে একই মন্ত্র জপ করে করে মনের এমন এক স্তরে গেঁথে দিতে হবে যে নিজেরা নিজেদের একই দেশের নাগরিক বলে মনে করে। এটা অবশ্য দশ-বিশ বছরের মতো অল্প সময়ের মধ্যে কার্য-

করী করা সম্ভব নয়। এই প্রচেষ্টা শতাব্দী ধরে চালানোর প্রয়োজন, বিভিন্ন উপনিবেশ স্থাপন করার সময় যেমন মানসিক ধৈর্যের প্রয়োজন সাময়িক উৎসাহের চেয়ে অনেক বেশী।

সুতরাং এটা বলা নিষ্প্রয়োজন যে এই পরিবেশে দেশের শাসন ব্যবস্থা একতার আদর্শে দৃঢ় হাতে পরিচালিত হওয়া উচিত।

অবশ্য আমি আবিষ্কার করে অবাক হয়ে যাই যে জিনিসটা হয় নি এবং ইচ্ছে করেই করা হয় নি এবং যারা এই দোষে দোষী, তারাই হাবুসবুর্গ সাম্রাজ্য টুকরো হওয়ার জন্য সত্যিকারের দায়ী।

অন্য প্রদেশের চেয়ে পুরোনো অষ্ট্রিয়ার অস্তিত্ব রাখার জন্য প্রয়োজন ছিল শক্ত এবং সুপরিচালিত সরকারের। হাবুসবুর্গ সাম্রাজ্যের পরিচালনার ব্যবস্থার মধ্যে সবচেয়ে অভাব ছিল মানুষ যে বাধনে পরস্পর বাঁধে, সে বন্ধনের। এবং কোন জাতির যদি ভিত্ মানবজাতির বন্ধনের ওপর গড়ে ওঠে তবে সরকার পরিচালন ব্যবস্থায় অনভিজ্ঞ হলেও সহসা তা' ভেঙে পড়ার সম্ভাবনা নেই। যখন কোন প্রদেশ বিভিন্ন জাতির সমন্বয়ে গড়ে ওঠে, তখন তাদের স্বাভাবিক জড়তা তাদের পরস্পরকে কুশাসন এবং অপরিণত শাসন ব্যবস্থা সত্বেও বিস্ময়কর ভাবে দীর্ঘদিন [illegible] রাখে।

অনেক সময় মনে হয় যে এই রাজনৈতিক দেহ থেকে জীবনের আদর্শগুলোই হয়তো বা মরে গেছে। কিন্তু যথাসময়ে দেখা যায় সেই মৃতদেহগুলো আবার হঠাৎ জেগে উঠে কলরব করতে শুরু করেছে, এবং একইরকম অবিনশ্বর শক্তি দেখে পৃথিবী বিস্ময় মানে।

কিন্তু যে দেশের লোকসংখ্যা মিশ্রিত নয়, সে দেশের অবস্থা সম্পূর্ণ অন্য ধরনের। কারণ শাসন ব্যবস্থা সেখানে একার হাতে থাকলেও রক্ত তো এক নয়। যদি এমন সরকার বহাল থাকে যা ঘুমিয়ে থাকা একটা জাতিকে জাগানোর পক্ষে দুর্বল, তবে তা' তাদের পক্ষে কখনই সম্ভব নয় যতক্ষণ না পর্যন্ত দৃঢ় ইচ্ছাশক্তি দ্বারা কেন্দ্রীয় কোন সরকার পরিচালিত। এই ঘুমিয়ে থাকা ব্যক্তিবর্গের মধ্যে বিপদের সম্ভাবনা কম থাকে যদি শতাব্দী ধরে একই শিক্ষা, এক ট্রাডিসান এবং একই ধরনের স্বার্থ থাকে। সরকার যতো নবীন হয়, কেন্দ্রের ওপর তার নির্ভরশীলতাও ততো বাড়ে। যদি [illegible]র ভিত্ কোন সক্ষম নেতা বা ব্যক্তিত্বের ওপর দাঁড়িয়ে থাকে, তবে সে নেতা বা ব্যক্তিত্বের অপসারণের সঙ্গে সঙ্গে সে অট্টালিকা ভেঙে পড়ার সম্ভাবনা। কারণ ব্যক্তিত্ব বিরাট হলেও সে তো একক। কিন্তু শতাব্দী

ধরে সহশিক্ষা থাকলেও আমি যেসব ব্যক্তিত্বের কথা বলছি তাদের এড়িয়ে যাওয়া সব সময় সম্ভব নয়। অনেক সময় তারা হয়তো বা সুপ্ত অবস্থায় থাকে, কেন্দ্রীয় সরকারের দুর্বলতা দেখলেই হঠাৎ তারা জেগে ওঠে। এবং সেই সময় একক ব্যক্তিত্বের স্বার্থের স্রোতে শতাব্দী ধরে চলে আসা শিক্ষা বা ট্রাডিসন ভেসে যেতে বাধ্য।

এই সব সত্যগুলোর অবলুপ্তিই হলো হাবুসবুর্গ শাসকদের অপরাধ বিশেষ।

একমাত্র একজন হাবুসবুর্গ শাসকের চোখের সামনে ভবিতব্যের আলোটা দপ্ করে জ্বলে ওঠে, যাতে হাবুসবুর্গ সাম্রাজ্যের ভবিষ্যৎ উজ্জ্বল হয়ে ওঠে। কিন্তু সে হঠাৎ আলের ঝলকানিও চিরতরে নিভে যায়।

যোসেপ দ্বিতীয়; জার্মান জাতির রোমান সম্রাট যখন অত্যন্ত উদ্বিগ্নতার সঙ্গে ব্যাপারটা লক্ষ্য করছিল, তখন অবশ্য পুরো ব্যাপারটাই সীমান্তের ওপরে দাঁড়িয়ে। ক্ষয়িষ্ণু মিশ্রিত দেশবাসীর দ্বারা সৃষ্ট বিরাট বিরাট ঘূর্ণাবর্তগুলো যেন হাঁ করে পুরো সাম্রাজ্যটাকেই গিলতে আসছে। যদি শেষ মুহূর্তে তার পূর্বপুরুষদের অবহেলার প্রতিকার এই মুহূর্তেই কিছু করা যায়। অতি-মানবীয় মানসিক শক্তিতে দ্বিতীয় যোসেপ তার পূর্বপুরুষদের অবহেলা এবং বোকামীর মোকাবিলা করে, মাত্র এক যুগের মধ্যে সে প্রা[illegible] করে শতাব্দী ধরে ফুটো হওয়া নৌকোটাকে সারাতে। যদি তার ভবিতব্য-তাকে আর মাত্র চল্লিশটা বছর পরিশ্রম করার সুযোগ দিতো, এবং পরবর্তী দু'টো বংশধর তার ঈপ্সিত কাজ চালিয়ে যেতে পারতে, তবে হয়তো বা আশ্চর্যজনক কিছু ঘটে যাওয়া বিচিত্র ছিল না। কিন্তু মাত্র দশ বছরের শাসন কার্যের পর দেহ এবং উৎসাহ নিমজ্জিত অবস্থায় মৃত্যুর সঙ্গে সঙ্গে, তার প্রগতিমূলক কার্যাবলী ও দৃষ্টিভঙ্গীও তার সঙ্গে কবরের অন্ধকার গহবরে চিরতরে প্রোথিত হয়ে যায়; যারা আর কোনদিন প্রাণের ইসারা নিয়ে জেগে ওঠে নি। সেগুলোকে এগিয়ে নিয়ে যাওয়ার মতো তার পরবর্তী বংশধরদের মধ্যে না ছিল ইচ্ছাশক্তি, না কর্মক্ষমতা।

সমগ্র ইউরোপে নব বিপ্লবের সঙ্গে ধীরে ধীরে তা' অষ্ট্রিয়াতেও ছড়িয়ে পড়ে। কিন্তু সেই আগুনের শিখা ভালোভাবে প্রজ্জলিত হওয়ার আগেই তা' জ্যোতিহীন হয়ে পড়ে। কারণ আর কিছুই নয়, এই আগুনের উৎপত্তি হয়েছিল মিশ্রজাতিদের মধ্যে থেকে। সুতরাং জোর থাকবে [illegible]য়। ১৮৪৮ সালের ইউরোপের বিপ্লবের সময় যখন সমগ্র ইউরোপ শ্রেণী সংগ্রামে রত, তখন অষ্ট্রিয়ায় এর রূপ ছিল পরস্পরের জাতি বিদ্বেষে। অষ্ট্রিয়ায়

বসবাসকারী জার্মানদের ব্যাপার হলো, তারা বিপ্লবের মূল উৎপত্তির কারণটাকেই হয়তো বা ভুল বুঝেছিল, অথবা, প্রথমদিকে ব্যাপারটাকে ঠিক মতো বুঝে উঠতে না পারায় শেষমেষ তাদের ভাগ্যে দরজাটাই বন্ধ হয়ে যায়। এইভাবে একরকম নিজেদের অজ্ঞাতসারে তারা পশ্চিমের গণতন্ত্রে জাগরণ নিয়ে আসে এবং কালে কালে যা তাদের নিজেদের অস্তিত্বটাকেই বিপন্ন করে তোলে।

এই গণতন্ত্রীয় পদ্ধতির প্রবর্তনের সঙ্গে সঙ্গে উচিত ছিল সমস্ত প্রদেশ-গুলোর একই ভাষারও প্রবর্তন করার, আর সেটা না করার জন্য দ্বৈত-সাম্রাজ্যে বসবাসকারী জার্মানরা প্রথম আঘাত পায়, যারা বরাবর তথা-কথিত শাসন কাজের ওপরদিকে ছিল। এইসব কাজের ফলাফল হলো আর কিছুই নয়, গোটা সাম্রাজ্যটাকেই দেউলিয়ার মুখোমুখি এনে দাঁড় করানো।

এই তথাকথিত অগ্রসরতা দেখা দুঃখজনক হলেও অভিজ্ঞতা যে বাড়ায় তা'তে সন্দেহ নেই। সহস্র ধারায় প্রবাহিত হয় এই অমোঘ ইতিহাসের আদেশ। এই বিশাল জনতার অন্ধত্ব সুস্পষ্টভাবে প্রকাশিত হয়ে অষ্ট্রিয়ার ধ্বংস আনে।

এই বিষয়ে বিস্তারিত আলোচনার প্রয়োজনও যেমন নেই, অবকাশও কম। কারণ তা' এই বইয়ের বিষয়বস্তুর বাইরে। আমি শুধু সেই বিষয়-গুলোর ওপরেই আলোকপাত করতে চাই, যেগুলো একটা জাতি এবং প্রদেশগুলোকে ধ্বংসের পথে এগিয়ে নিয়ে গেছে এবং আমাদের সমকালীন। উপরন্তু, এই সব ঘটনাগুলো আমার রাজনৈতিক দৃষ্টিভঙ্গী বুঝতেও অনেক সাহায্য করেছে।

এইসব শিক্ষা প্রতিষ্ঠানগুলোর মধ্যে যা সবচেয়ে বেশী ধ্বংস ডেকে এনেছে তা' হলো দুর্বল এবং সংকীর্ণমনা ব্যক্তিবর্গ, যারা নিয়মিত ভিড় করেছে পার্লামেন্ট বা ইম্পিরিয়াল কোর্ট, অষ্ট্রিয়ায় যে নামে পার্লামেন্টকে অভিহিত করা হয়।

এই ধরনের সম্মিলিত সভা ঠিক ইংল্যাণ্ডের অনুকরণে গঠিত হয়েছিল; ইংল্যাণ্ড হলো গণতন্ত্রের স্বর্গভূমি।

প্রায় সমগ্র সংঘটাই বলতে গেলে অষ্ট্রিয়াতে পাচার করে দেওয়া হয়েছিল। সামান্য কিছু রদবদল করে।

ব্রিটেনের বদলা ভিয়েনাতে দু'কামরা বিশিষ্ট গণতন্ত্রের প্রচলন করা হয়। সহকারী সদস্যদের জন্য একটা কামরা আর লর্ডদের জন্য আরেকটা।

বাড়ীগুলোই অন্যরকম ঢঙে তৈরী করা হয়েছিল। ব্যারি যখন তার রাজপ্রাসাদ তৈরী করে, যাকে আমরা হাউস অফ্ পার্লামেন্ট বলে থাকি, টেমস নদীর ধারে; সেই বাড়ীটার স্থাপত্যের উৎসমুখ ছিল বৃটিশ সাম্রাজ্যের ইতিহাস। সেই ইতিহাসের মধ্যে থেকেই সে প্রচুর উপকরণ এবং মালমসলা সংগ্রহ করে যা দিয়ে ব্যারী বারো শ' কুলাচ্ছি, থাম প্রভৃতির অলংকরণ করে সেই রূপকথার মতো সুন্দর প্রাসাদ বা অট্টালিকা তৈরী করে। সেই অট্টালিকার গাম্ভীর্য এবং অলংকরণ, রঙ সবকিছুই জাতির জন্য একটা বিশিষ্ট মর্যাদার স্থান অধিকার করে। যেটা মন্দিরের মত পবিত্রও বটে।

এখানেই ভিয়েনা প্রথম অসুবিধার সম্মুখীন হয়। যখন হানসন, ওলন্দাজ স্থাপত্যবিদ সেই মর্মর প্রস্তরে তৈরী প্রাসাদটার ঢালু ছাদ দিয়ে ঘেরা দেওয়ালের তিন কোনা উপরিভাগ প্রায় শেষ করে এনেছে, ঠিক তখনই প্রয়োজন হয়ে পড়ে প্রাসাদটি অলংকরণের। কারণ এমন একদিন আসবে যখন সেইসব প্রতিনিধি নিয়মিত বসবে যারা সমস্ত দেশে জনপ্রিয়। সুতরাং অলংকরণের প্রয়োজনে তাকে বাধ্য হয়েই পুরোন দিনের মহৎ শিল্পের দিকে মুখ ঘোরাতে হয়। পশ্চিমী গণতন্ত্রের এই নাটকীয় মন্দিরকে সাজানো হয় বিভিন্ন মূর্তি, গ্রীক ও রোমান রাষ্ট্রনেতা এবং দার্শনিকদের প্রতিচ্ছবি সেই প্রাসাদে স্থাপন করে। যেন ভাগ্যের পরিহাসের মতো, একদল উত্তেজক ঘোড়া পরস্পরকে টানছে ঢালু ছাদ দিয়ে ঘেরা চারিদিকের প্রাসাদটার দেওয়ালের দিকে। অবশ্য বাড়িটার ভেতরে যা চলছিল, এর থেকে ভালো প্রতীক অন্তত এই প্রাসাদে ব্যবহার করা সম্ভব ছিল না।

বাড়িটা অলংকরণের ব্যাপারে জাতীয়তাবাদীকে পুরোপুরি বর্জন করা হয়, ধরে নেওয়া হয়েছিল যে জাতীয়তাবাদী দোষের এবং তা জনসাধারণকে উত্তেজনার খোরাক জোগাবে। এই একই ব্যাপার জার্মানীতে ঘটেছিল। রাইখ্‌ষ্টাগ্ বাড়িটা যখন ভালেট্ তৈরী করে তখন এটা জার্মান জাতির জন্য মোটেই তৈরী করা হয় নি, যতক্ষণ পর্যন্ত না বিশ্বযুদ্ধের কামান গর্জে ওঠে। তখন শুধু পাথরে খোদাই করা এক উৎসর্গনামা জনসাধারণের জন্য স্থাপন করা হয়।

আমার তখন কুড়ি বছর বয়সও হয়নি, যখন প্রথম সেই ফ্রান্‌জেন্‌স্রিঙের প্রাসাদে সদস্যদের বক্তৃতা শোনার জন্য প্রবেশ করি। প্রথম অভিজ্ঞতাই প্রচণ্ড ঘৃণার উদ্রেক করে। সংসদকে আমি বরাবরই ঘৃণা করে এসেছি। কিন্তু প্রতিষ্ঠান হিসেবে নয়, ঠিক তার উল্টো কারণে। রাজনৈতিক স্বাধীনতা আস্বাদনের জন্য এর থেকে ভালো রাজনৈতিক পদ্ধতি আমি

কল্পনাতেও আনতে পারি না। কিন্তু যে আলোর আশায় আমার হাবুসবুর্গ সংসদের পরিচয়, সেই একনায়কতন্ত্রের কথা চিন্তা করার জন্য নিজেকেই অপরাধী বলে মনে হয়েছে।

অবশ্য আমার এই চিন্তাধারার পেছনে ব্রিটিশ সংসদের দান অনেকখানি। বয়েসে কম ছিলাম বলে পত্র পত্রিকার মাধ্যমে সংসদের অতিরঞ্জিত করা ব্যাপার পড়ে আমার সংসদ রাজনীতির প্রতি আকর্ষণ আরো বেড়ে যায়। এবং এই আকর্ষণ আমি সেই মুহূর্তে ঝেড়ে ফেলে দিতে পারি নি। যেরকম আভিজাত্যের সঙ্গে ব্রিটিশ হাউস অফ্ কমনস্ তাদের কর্তব্য সম্পাদন করতো তাতে আমার শ্রদ্ধা আরো বেশী বেড়ে গিয়েছিল। এর জন্য অবশ্য অষ্ট্রিয়ার সংবাদপত্রকে ধন্যবাদ, যারা গালভরা বিশ্লেষণ দিয়ে ঘটনাগুলোকে উপস্থাপিত করতো। আমি নিজেকেই বারবার জিজ্ঞাসা করতাম জনসাধারণের নিজস্ব দরকার ছাড়া অন্য কোন আরো উন্নত ধরনের সরকার গঠন করা সম্ভব কিনা।

কিন্তু এই চিন্তাগুলোই আমাকে আরো বেশী অষ্ট্রিয়ার পার্লামেন্টের বিরুদ্ধবাদী করে তোলে। যতোদিন পর্যন্ত গোপন ভোটে নিবাচনপ্রথা স্থরু করা না হয়েছিল, ততোদিন পর্যন্ত জার্মান প্রতিনিধিরাই সংখ্যায় বেশী ছিল, যদিও এই সংখ্যাধিক্য নামে মাত্র। এই পরিস্থিতিতে ব্যাপারটা আরো বেশী ঘোরালো হয়ে ওঠে। কারণ জার্মানদের মধ্যে সোশ্যাল ডেমোক্র্যাট্দের ওপর কখনই বিশ্বাস করা যায় না। বিশেষ করে জাতীয় বিপর্যয়ের সময়। জার্মানদের পক্ষে ব্যাপারটা আরো বেশী বিপজ্জনক হয়ে উঠলো, কারণ যে কোন বিষয়-বস্তু আলোচনার সময়েই তারা জার্মানদের বিরোধিতা করতো। এর কারণ আর কিছুই নয়, তাদের ভয় অন্যান্য জাতীয়তাবাদী দলে তাদের যেসব অনুগত কর্মী আছে তারা যাতে দল ছেড়ে চলে না যায়। ভোট প্রথা চালু হওয়ার আগেই সোশ্যাল ডেমোক্র্যাটিক দলকে তখন আর কোনক্রমেই জার্মান জাতীয়তাবাদী দল হিসেবে গণ্য করা চলে না। ভোটপ্রথা চালু করার সঙ্গে সঙ্গে জার্মান সংখ্যাধিক্যের পরিসমাপ্তি হয়। এই ভাবেই অষ্ট্রিয়াতে জার্মানদের প্রভাব নিশ্চিহ্ন করা হয়।

আমার জাতীযতাবাদী মন এবং চরিত্র এই সদস্য ব্যবস্থাকে মেনে নিয়ে কখনই সায় দেয় নি, যাতে জার্মান জাতীয়তাবাদী দলকে সত্যিকারের প্রতিনিধিত্ব করতে দেওয়া হয় নি। কারণ যারা সোশ্যাল ডেমো-ক্র্যাট্দের এক অংশের দ্বারা প্রতারিত হয়েছে; এই রকম এবং আরো

অনেক দোষ ত্রুটি, সেগুলোর জন্য পার্লামেন্টকে দোষারোপ করা ঠিক নয়। এর জন্য সম্পূর্ণ দায়ী অষ্ট্রিয়া সরকার। এখন পর্যন্ত আমি বিশ্বাস করি যে যদিও জার্মান সংখ্যাধিক্য সংসদে পাওয়া যায় নি, তবু তার জন্য পার্লামেন্টারী প্রথাকে কোন রকমেই দোষারোপ করা চলে না। এর জন্য সম্পূর্ণ দায়ী তৎকালীন অষ্ট্রিয়ার সরকার।

আমি যখন সেই পবিত্র অথচ কলহ মুখর সভায় প্রবেশ করি, তখন আমার ধ্যান ধারণা ছিল এইরকম। আমার কাছে তার পবিত্র কারণ সেই গৌরবময় প্রাসাদের আনন্দব্যঞ্জক রূপ। জার্মানীর মাটিতে একটা গ্রীক অত্যাশ্চর্যের নিদর্শন।

কিন্তু মাত্র কিছুদিনের মধ্যেই সেই বিকট দৃশ্য আমার চোখের ওপর ঘটতে দেখে ক্রুদ্ধ হয়ে উঠলাম। কয়েক শ' সদস্য যারা একটা বিরাট অর্থনৈতিক সমস্যা নিয়ে আলোচনার জন্য উপস্থিত এবং প্রত্যেকেই বক্তব্য রাখার জন্য উদগ্রীব।

সেই একদিনের অভিজ্ঞতা পরবর্তী অনেক সপ্তাহের ক্ষুন্নিবৃত্তি করেছিল।

সেই বিতর্কে বুদ্ধিমত্তার কোন ছাপই ছিল না। বরং তা' অনেক নীচু গ্রামে বাঁধা। কখনো আমার মনেই হয়নি যে বিতর্করত সদস্যদের মাথায় কিছু আছে। বেশ কিছু সদস্য যারা সেখানে উপস্থিত, জার্মান ভাষাতেই তারা কথা বলেনি। সমানে নিজেদের প্রদেশের উপভাষা চালিয়ে গেছে। এইভাবেই এতোদিন যা সংবাদপত্রে পড়ে এসেছি মাত্র, তা স্বচক্ষে দর্শন করি। একদল অবাধ্য দাঙ্গাবাজ মানুষ বিশ্রী আকার ইঙ্গিত সহকারে হৈ হল্লা করে চলেছে পরস্পরের প্রতি, আর করুণা পাওয়ার যোগ্য একজন বৃদ্ধ ক্রমাগত ঘণ্টা বাজিয়ে সেই হিংস্র সভার মর্যাদা ফিরিয়ে আনার চেষ্টা করছে; তার আবেদন নিবেদন, উপদেশ বা পরামর্শ অথবা সতর্কতায় কেউ কান দিচ্ছে না।

ব্যাপার স্যাপার দেখে আমি না হেসে পারি নি। কয়েক সপ্তাহ পরে আবার আমি যাই। এইবারের সভার চিত্র সম্পূর্ণ অন্য ধরনের। এতো আলাদা যে বোঝাই কষ্টকর এই সভাতেই আমি কয়েক সপ্তাহ আগে এসেছিলাম। পুরো সভাকক্ষই বলতে গেলে শূন্য। সংসদ সদস্যবৃন্দ নীচের আরেকটা ঘরে টানা ঘুম দিচ্ছে। মাত্র কয়েকজন সদস্য সভাকক্ষে পরস্পরের মুখোমুখি বসে আলস্য বিজড়িত হাই তুলছে। একজন সভাপতি চেয়ারে বসে। তার এদিক ওদিক তাকানোর ভঙ্গী দেখলেই বোঝা যায় যে তার চেয়ারে বসে থাকতে একঘেঁয়ে লাগছে।

তখন পুরো ব্যাপারটা নিয়েই আমি গভীরভাবে চিন্তা করতে সুরু করি। সময় পেলেই আমি সংসদে যাওয়া সুরু করলাম। আর নিঃশব্দে কিন্তু গভীর অভিনিবেশ সহকারে দর্শকদের লক্ষ্য করতাম। বিতর্ক শুনতাম এবং সেই মিশেলী রাজ্যগুলো থেকে আসা বিচিত্র সদস্যদের বুদ্ধির পরিমাপ করার চেষ্টা করতাম। ধীরে ধীরে আমার মনোজগতে একটা সুসংবদ্ধ চিন্তাধারা রূপ নেয়, যা যা দেখতাম তাকে অবলম্বন করে।

একটা বছর নিশ্চুপে পর্যবেক্ষণই আমার পুরোন ধ্যান ধারণা ভেঙে দিতে সংসদের চরিত্র বোঝার পক্ষে যথেষ্ট। অষ্ট্রিয়ার সংসদ সদস্যদের বিপথ-গামী সদস্যদের শুধু বিরোধিতা নয়, সমস্ত প্রথাটাকেই মেনে নেওয়া আমার পক্ষে অসম্ভব হয়ে পড়ে। এতোদিন পর্যন্ত ভেবে এসেছি যে অষ্ট্রিয়ার সংসদের এই দুর্ভাগ্যজনক রক্তাল্পতার জন্য দায়ী জার্মান সদস্যদের লঘিষ্ঠতা। কিন্তু এখন বুঝতে পারি সংসদ গঠিতই হয়েছে ভুল উপাদানে।

তাদের জন্য অনেকগুলো সমস্যা এসে আমার মনের পর্দায় ভিড় করে। আমি ভোটদান পর্বটাকে নিয়ে অনেক চিন্তা করলাম আর ভাবলাম সংসদ সদস্যদের বুদ্ধিমত্তা এবং নৈতিক দিকটার প্রয়োজনীয়তা।

সুতরাং এই পদ্ধতিতে শুধু সংসদ-চরিত্র নয়, যাদের দ্বারা এটা গঠিত তাদেরকেও অনুধাবন করতে পারি। এইভাবে মাত্র কয়েক বছরের মধ্যে আমার সময়কার তথাকথিত পূজনীয় চরিত্র সম্পর্কে আমার মনের আয়নায় স্পষ্ট একটা ছবি ফুটে ওঠে, সে হলো সংসদ সভাপতি। তার ছবিটা মনের এতো গভীরে কেটে বসে যায় যে আজ পর্যন্ত তা' ভুলি নি বা ভোলার প্রয়োজন হয় নি।

আরো একবার বাস্তব জীবন থেকে নেওয়া এই সোজাসুজি শিক্ষা আমাকে ফাঁদে ফেলতে পারে নি, যা দিনের পর দিন লোককে প্রলুব্ধ করে এসেছে। যদিও পুরো ব্যাপারটাই হলো মানব জাতির অবক্ষয়ের চিহ্নস্বরূপ।

গণতন্ত্র, যা আজকের পশ্চিম ইউরোপে মেনে চলা হয়, তা' হলো মার্কসীয় মতবাদের পথিকৃত্। সত্যি বলতে কি, মার্কসীয় মতবাদের জন্মই হয়েছিল গণতন্ত্রের গর্ভে। গণতন্ত্র হলো মার্কসীয় বীজাণু জন্মানোর পক্ষে এক অতি উর্বর ক্ষেত্রবিশেষ; যাতে এই বীজাণু অতি দ্রুতগতিতে বৃদ্ধি পেতে পারে। আর এই সংসদীয় গণতন্ত্রের প্রচলন হলো অকালে গর্ভপাতের মতো ঘটনা বিশেষ। যার শিক্ষা প্রচলিত হওয়ার আগেই সৃষ্টির আগুন নির্বাপিত।

আমি ভাগ্যের কাছে সত্যিই ঋণী যে ভিয়েনাতে থাকাকালীন ব্যাপারটা আমার নজরে এসেছিল। ঘটনাক্রমে যদি আমি জার্মানীতে থাকতাম, তবে হয়তো বা ব্যাপারটার ভাসা ভাসা একটা সমাধানও খুঁজে পেতাম। আর যদি আমি বার্লিনে বাস করতাম তা'হলে আমি প্রথমেই উপলব্ধি করতে পারতাম এই সংসদ কতোখানি অযৌক্তিক, আমি হয়তো বা সহজেই অন্য প্রান্তে বিশ্বাস করতাম। যেরকম অনেকে কোন কারণ ছাড়াই বিশ্বাস করে যে জনসাধারণের রক্ষা পাওয়া সম্ভব যদি সাম্রাজ্যের ভিত্ দৃঢ় করা যায়; এবং সাম্রাজ্যের ভিত্ শক্ত করার একমাত্র পথ তথাকথিত রাজকীয় আদর্শ-গুলোকে সমর্থন করা। যারা এই পথে ভাবতো, তাদের যেমন দূরদৃষ্টির অভাব ছিল, তেমনি জনসাধারণের উচ্চাকাঙ্খা সম্পর্কেও তারা অবহিত ছিল না।

অষ্ট্রিয়াতে সহজে কাউকে প্রতারিত করা সম্ভব নয়। সেখানে একটা ভুলের মধ্যে থেকে আরেকটা ভুলে পদক্ষেপ করা অসম্ভব। যদি সংসদ অর্থহীন হয়ে থাকে, তবে হাবুসবুর্গ নিকৃষ্টতম। অথবা বলা যায় সামান্য-তমও ভালো ছিল না। কিন্তু সংসদীয় পদ্ধতিকে বাতিল করে দিয়ে এই সমস্যার সমাধান নয়। তক্ষুনি প্রশ্ন উঠতে পারে,—তবে? তবে কি করা? ভিয়েনার সংসদকে বর্জন এবং ধ্বংস করে দিলে তো সমস্ত ক্ষমতা গিয়ে জড়ো হবে হাবুসবুর্গের হাতে। আমার কাছে এ চিন্তাটা কল্পনায় আনাও অসম্ভব ছিল।

বিশেষ করে এই সমস্যাটা অষ্ট্রিয়ার বেলায় এতোই খর যে বাধ্য হয়েই সেই অল্প বয়সে ব্যাপারটা নিয়ে অনেক বেশী মাথা ঘামাতে হলো; সমস্যাটা এতো গভীর না হলে এটা আমি অন্তত সেই বয়েসে কখনই করতাম না।

পরিস্থিতি বিবেচনার পর যেটা প্রথমেই আমার নজরে পড়ে, সেটা হলো সংসদ সদস্যদের ভেতর স্পষ্টত এককভাবে দায়িত্ব এড়িয়ে চলা।

সংসদের এক একটা আইন বা বিল পাশের প্রতিক্রিয়া দেশের চরম দুর্দশা ডেকে এনেছে। কিন্তু তার জন্য কাউকে দায়ী করা যায় নি। কোন একক ব্যক্তিকে কারণ দর্শাবার জন্য প্রশ্ন করাও সম্ভব নয়। কেউ হয়তো বলবে না যে সংসদ তার কর্তব্য সম্পাদন করেছে, যখন এইসব আইন বা বিলের দ্বারা আনীত কোন দুর্যোগ উপস্থিত হওয়ার পর সভার কার্যকাল শেষ হয়ে যায়। অথবা সংসদ যখন বিভিন্ন রাজনৈতিক দলের সাময়িক মিলনে গঠিত হয় বা ভেঙে যায়, তখনই কি সেই সংসদ তার ওপর সযত্নে অর্পিত দায়িত্ব পালন করে? দায়িত্বের আদর্শ মানে কি

একক ব্যক্তির ওপর অর্পিত দায়িত্ব এড়িয়ে যাওয়া ?

সংসদীয় গণতন্ত্রের মাধ্যমে নির্বাচিত নেতাদের, যারা জনসাধারণের দ্বারা নির্বাচিত সদস্য বিশেষ কোন কার্যকলাপের জন্য তাদের কাছে কি হিসেব চাওয়া সম্ভব ? নাকি, কোন নেতার পক্ষে এইসব তথাকথিত নির্বোধ রাজনৈতিক ব্যবসায়ীদের কাছ থেকে কোন গঠনমূলক পরিকল্পনা পাওয়া যায়। তারপক্ষে এই ব্যবসায়ীদের তোষামোদ এবং অনুনয় বিনয় করেই সম্মতি আদায় করতে হয়।

এটাই কি একজন রাজনৈতিক নেতার পক্ষে অপরিহার্য গুণ যে কোন একটা ভবিষ্যতের বীজকে বর্তমানের মাটিতে রোপণ করতে হলে তাকে সানুনয় বিনয় দ্বারা নিজের দৃষ্টিভঙ্গীর সমানুপাতে সবাইকে নিয়ে আসতে হবে ?

একজন রাষ্ট্রনেতা কি অযোগ্য বলে প্রমাণিত হবে যদি সে তার মতাদর্শ বেশীর ভাগ ভোটে পাশ করতে না পারে ? অবশ্য বলাবাহুল্য সেই সংসদ সদস্যদের বেশীর ভাগ হয়তো জাল ভোটের দ্বারা নির্বাচিত।

এই সংসদ সভা কি কোনদিন কোন মূল্যবান রাজনৈতিক মতবাদ চালিয়ে তার মূল্য নিরূপণ করে তবে তা গ্রহণ করেছে ?

বাস্তব পৃথিবীতে প্রতিভাবান ব্যক্তির প্রতিভা কি অলস এবং জড় জনতার দ্বারা সদাসবদা প্রতিহত হয় নি ? তা'হলে সেই রাষ্ট্রনেতার কি করা কর্তব্য, যদি সে সেই দলে ভারী সংসদ সদস্যদের মতামত আদায় করতে না পারে ? তবে কি তার কিছুর বিনিময়ে তা কেনা উচিত ? অথবা যদি সেই নেতা খোশামুদি করে একগুঁয়ে সদস্যদের সন্তুষ্ট করতে না পারে। তবে সে কি সেইপথ ছেড়ে দেবে, যা সেই জাতির প্রতি প্রয়োজনীয় এবং সঠিক বলে মনে করেছিল ? এই অবস্থায় তার কি রাজনৈতিক জীবন থেকে অবসর নেওয়া উচিত ? নাকি ক্ষমতায় থাকবে ?

এইরকম পরিস্থিতিতে সত্যিকারের চরিত্রবান একজন রাষ্ট্র নেতা কি তার নিজের মুখোমুখি হবে না ? একদিকে তার নিজস্ব রাজনৈতিক চিন্তাধারা, অপরদিকে নৈতিক ন্যায় নিষ্ঠা, আরো স্পষ্ট ভাষায় বলতে গেলে নৈতিক সাধুতা।

তা' হলে ঠিক কোথায় আমরা জনসাধারণের প্রতি কর্তব্য এবং নিজের সম্মানবোধের সীমারেখা টানবো ?

সত্যিকারের একজন নেতা নিশ্চয়ই তাকে ঠিকাদারের পর্যায়ে নামিয়ে নিয়ে আসার কথা চিন্তা করবে না। এবং অপরদিকে, প্রতিটি রাজনৈতিক

অধঃপতন হলো কি করে? এটা শুধু একটা একক ব্যাপারের ওপর নির্ভর করে এই অবক্ষয়িত অবস্থায় এসে পৌঁছোয় নি, দেহমনের ব্যাধি দ্বারা উৎপন্ন রোগাদির অসংখ্য লক্ষণ প্রচণ্ডভাবে রাজনৈতিক দেহে ফুটে উঠেছিল। যা জাতির দেহটাকেই কুরে কুরে খেয়ে ফেলেছিল বিষাক্ত ঘা-য়ের মতো। মনে হচ্ছিলো কেউ যেন অলক্ষ্যে এই নায়কোচিত দেহের রক্তে রহস্যজনক হাতে কোন বিষাক্ত তরল পদার্থ ঢুকিয়ে দিয়েছে, যা ব্যাপ্ত হবে পড়েছে সর্বত্র। এবং ধীরে ধীরে ডেকে এনেছে শরীরের এই পঙ্গুতা, যার জন্য নিজেদের সংরক্ষণের সহজাত প্রবৃত্তিটাই এরা হারিয়ে ফেলেছে।

১৯১২-১৪ সালে আমি এই সামস্যাগুলো নিয়ে নিত্য নিজের মনে তোলপাড় করতাম, যার সঙ্গে এই ত্রি-পাক্ষিক মৈত্রী এবং অর্থনৈতিক নীতি সম্পর্কটাকে সম্রাট অনুসরণ করতো। আবার আমি এই মতে উপস্থিত হই যে এই হেঁয়ালীর একমাত্র কারণ হলো সেই শক্তির প্রভাব যার সঙ্গে আমার পরিচয় ভিয়েনাতে। যদিও তা' আমি অন্য ধরনের দৃষ্টিকোণ থেকে দেখেছি। যে শক্তির কথা আমি বলেছি তা' হলো মার্কসীয় শিক্ষা। সার্বজনীন দৃষ্টিভঙ্গী—সমগ্র জাতির মধ্যে যার পরিব্যাপ্তি।

আমি আবার দ্বিতীয়বার জীবনে এই বিধ্বংসী শিক্ষার গভীরভাবে বিশ্লেষণ করি। এইবারে অবশ্য আমি আমার নিত্যকারের পরিবেশ এবং প্রভাব মুক্ত হয়ে বিশ্লেষণের তাগিদায় প্রশ্নটাকে বিচার বিবেচনা করি নি। বরং জার্মানীর রাজনৈতিক জীবনের ব্যাপার স্যাপার গুলোর ওপরেই আমার পযবেক্ষণ সীমাবদ্ধ রেখেছি। এই নতুন পৃথিবীর তত্ত্বের দিকটা মানসিক কোদাল দিয়ে খনন করতে গিয়ে আমি এই শিক্ষানীতির সুস্পষ্ট ফলাফল দেখতে পাই, মার্কসীয় নীতির তাত্ত্বিক দিকটার সঙ্গে আজকের ঘটা সাংস্কৃতি, রাজনৈতিক এবং অর্থনৈতিক ব্যাপারগুলোরও তুলনা করি।

আমার জীবনে এই প্রথম আমি এই মহামারীর পরাজয়ের জন্য প্রাণপণে চেষ্টা করি।

বিস্মার্কের অপূর্ব আইন প্রণয়ন প্রণালী অনুধাবন করি; এর ধ্যান ধারণা, প্রয়োগ এবং তার ফলাফল। ধীরে ধীরে আমার নিজস্ব মতামতের একটা দৃঢ় ভিত্তি গড়ে ওঠে, যা পাথরের ন্যায় দৃঢ়, যে কারণে ভবিষ্যতে সাধারণ সমস্যাগুলোর জন্য আর আমাকে মন পরিবর্তন করতে হয় নি। এবং সঙ্গে সঙ্গে আবার আমি মার্কসিষ্ট এবং ইহুদীজাতির ভেতরকার সম্পর্কটা বিস্তৃত-ভাবে বিশ্লেষণ করি।

আমার ভিয়েনায় প্রবাসের দিনগুলোতে জার্মানীকে আমি দেখতাম শান্ত

বিশাল প্রতিমূর্তি বিশেষ। তবু মাঝে মাঝেই প্রচণ্ডরকমের সন্দেহ এবং অবিশ্বাস আমাকে অস্থির করে তুলতো। নিজের মনে মনে এবং ছোট্ট যে গোষ্ঠীর সঙ্গে আমি মিশতাম, জার্মান বৈদেশিক নীতি নিয়ে তাদের সঙ্গে আমি পর্যালোচনা করতাম এবং আমার চিন্তাধারায় মার্কসিষ্টদের অবিশ্বাস্য আলগা পথে তাদের প্রতি ব্যবহার করা হ'তো; যদিও তখন জার্মানীর এটা একটা মূল সমস্যা ছিল। আমি বুঝতে পারি না এই চরম বিপদের মধ্যে কি করে তারা বদ্ধ চক্ষুবশত হোঁচট খেতো, যার প্রতিক্রিয়া ছিল আবশ্যক যদি প্রকাশ্যে ঘোষিত মার্কসীয় নীতি বাস্তবে রূপায়িত করা হ'তো; এমন কি সেইদিন, অতো শীঘ্র আমি আমাকে ঘিরে থাকা লোকেদেব সতর্ক কবে দিয়েছিলাম; আমি বৃহত্তর দর্শককেও তাই করেছি যে এই সমস্ত শান্ত কবা স্লোগান হলো অলস এবং বিফল: আমাদের কিছু হবে না। এই একই ধরনের রোগের সংক্রমণে ইতিমধ্যেই বিরাট একটা সাম্রাজ্যকে ধ্বংস কবে দিয়েছে। যে আইন সমস্ত মানবজাতিকে দাসে পবিণত কবে, তার বাইবে কি জার্মানী যেতে পারবে?

১৯১৩-১৯১৪ সালে প্রথম আমি আমার মতামত বিভিন্ন গোষ্ঠীতে ব্যক্ত করি; যার মধ্যে কিছু সংখ্যক লোক এখন ন্যাশানাল স্যোসালিষ্ট মুভ্‌মেণ্টের সদস্য। কিভাবে জার্মান জাতি তার ভবিষ্যৎ নিরাপত্তা পেতে পারে তা' নির্ভর করছে কিভাবে মার্কসীয় মতবাদকে নির্মূল কবা যাবে।

আমি বিশ্বাস কবি ত্রি-পাক্ষিক মৈত্রীর সবনাশকর কাযকলাপ হলো মার্কসীয় শিক্ষার আংশিক প্রতিক্রিয়া, এই নীতি সবাব অলক্ষ্যে বলিষ্ঠ রাজনৈতিক এবং অর্থনৈতিক ভিতে ফাটল ধরিয়ে দিযেছে। যারা ঘন ঘন এই চিন্তাধারায় নিজেদের কলুষিত করেছে, তাবা এই সার্বজনীন দৃষ্টিভঙ্গীর থেকে উদ্ভূত বিপদ এবং তাদের উদ্দেশ্যটাকে ধরতে পারে নি; যদিও তা' তারও আগে সংক্রামক ব্যাধি দ্বারা আক্রান্ত ছিল,—যা মাঝে মাঝে জাতির অস্তিত্বটাকেই বিনষ্ট করে টুক্‌রো টুক্‌রো করে দিতে উদ্যত হয়েছে। কখনো কখনো চিকিৎসার সাহায্যে রোগের লক্ষণগুলোকে তারা দূর করবার চেষ্টা করেছে, যা তাদের ধারণায় হলো মূল কারণ। কিন্তু কেউ প্রকৃত রোগের কারণ বা তার শিকড়টাকে খুঁজে বার করার চেষ্টা করে নি। এই পথে মার্কসের নীতির বিরুদ্ধে যুদ্ধ করেও কোন ফল না পেয়ে তারা স্রেফ হাতুড়ে বদ্যির দেওয়া মলম দিয়ে রোগ সারাবার প্রচেষ্টায় নেমেছে।

## পঞ্চম অধ্যায়

### ॥ মহাযুদ্ধ ॥

আমার যৌবনের কোলাহলপূর্ণ দিনগুলোতে কোন কিছুই আমার উদ্দাম চেতনাকে এতো বেশী স্যাঁতসেঁতে করে দিতো না, একমাত্র একটা চিন্তা ছাড়া; সেটা হলো—আমি এমন একটা সময়ে জন্মগ্রহণ করেছিলাম যখন নাকি পৃথিবী সুনিশ্চিতভাবে ঠিক করে ফেলেছে যে খ্যাতির মন্দির আর তৈরী করা চলে না। ব্যতিক্রম হিসাবে সম্মান দেখানো হবে একমাত্র ব্যবসায়ী এবং রাষ্ট্রের অফিসারদের। ঐতিহাসিক কর্ম সম্পাদনের ঝড় ইতিমধ্যেই বরাবরের মতো থিতিয়ে এসেছে এতোটা পরিমাণে যে ভবিষ্যৎ মনে হচ্ছে সঁপে দিয়েছে জাতিদের শান্তিপূর্ণ প্রতিদ্বন্দ্বিতায়, যার থেকে তাকে পুনরুদ্ধার বা সংশোধন করা অসম্ভব। এর সহজ সরল অর্থ হলো পরস্পরের সাহায্যে পরস্পরকে শঠতাপূর্ণ প্রতারণা, আত্মরক্ষার্থে ও শক্তির আশ্রয় নেওয়ার ব্যাপারটাই যেন এর বাইরে। ব্যক্তিগতভাবে প্রতিটি দেশকে মনে হচ্ছিলো এক একটা বাণিজ্যিক প্রতিষ্ঠান, জোর করে সীমান্ত বাড়ানো আর খদ্দেরের পরস্পরের প্রতি রেয়াত্ যে কোন ছুতানাতায় ব্যাপারটাকে এগিয়ে নিয়ে যাচ্ছিলো। এবং এর আনুসঙ্গিক পদার্থ হিসেবে উঁচু গলায় গোলমাল অবশ্যই অনুপকারীরা করে চলেছিল। এই ব্যাপারটা নির্দিষ্ট খাতে স্থিরভাবে দিনে দিনে বরাবরের মতো বেড়েই চলেছিল। জনসাধারণের অনুমোদন পেয়ে শেষমেষ এটা সমস্ত পৃথিবীটাকে সুবিশাল এক মনিহারী দোকানে পরিণত করে চলেছে। এই দোকানের দেউড়িতে সারি সারি স্মারক আবক্ষ মূর্তি সাজানো যা এই মুনাফাখোরদের' অমরত্বের সঙ্গে মিলানো, যারা নিজেদের ব্যবসার ক্ষেত্রে অত্যন্ত ধূর্ত এবং সেইসব শাসকশ্রেণীর কর্মচারী যারা নিজেদের অত্যন্ত নির্দোষ বলে জনসাধারণের কাছে নিজেদের তুলে ধরেছে। বিক্রয়রত মানুষগুলো হচ্ছে ইংরেজ এবং শাসন কর্ম চালিয়ে যাওয়া লোকগুলো হলো জার্মান। কিন্তু ইহুদীরা তাদের উৎসর্গ করবে এমন ব্যবসাতে যা লাভজনক না হলেও তা' হ'তে হবে এক মালিকের; কারণ তারা প্রকাশ্যে সব সময় চিৎকার করবে যে তারা একেবারেই লাভ করছে না, আর তাদের পকেট থেকেই গুনাগার দিতে হচ্ছে সব সময়।

উপরন্তু বিদেশী ভাষায় তাদের জ্ঞান থাকায় এই বাড়তি সুবিধেটুকুও তারা পেয়ে থাকে।

আমি কেন আরো একশো বছর আগে জন্ম নিলাম না? আমি নিজেকেই নিজে প্রশ্ন করতাম। স্বাধীনতা-যুদ্ধের কোন এক সময়ে যখন ব্যবসায়ী না হলেও মানুষকে কিছু মূল্য দেওয়া হ'তো।

এইভাবে আমি নিজেকেই ভাগ্যহীন বলে ভাবতাম যে দুর্ভাগ্যের কারণেই আমার এই পৃথিবীতে উপস্থিতি এতো দেরীতে হয়েছে এবং একথা ভাবতেও আমার বিরক্তি লাগতো যে আমার জীবনটা আমাকে শান্তিপূর্ণ এবং আদেশ মেনে চলে কাটাতে হবে। ছেলে হিসেবে আমি যাই হই না কেন, শান্তিবাদী ছিলাম না এবং নিজেকে সেই ধরনের তৈরী করার সমস্ত রকমের প্রচেষ্টা অসারে পরিণত হয়।

তখন দূর দিগন্তে বুয়র যুদ্ধ শুরু হয়েছে। হঠাৎ সংবাদপত্রে তা' পড়তাম এবং প্রায় সব টেলিগ্রাম এবং সরকারী ইস্তাহারগুলোকে গোগ্রাসে গিলতাম। সবচেয়ে বেশী আনন্দ লাগতো যে দূর থেকে হলেও এই যুদ্ধের আমিও একজন প্রত্যক্ষদর্শী।

যখন রুশ-জাপানী যুদ্ধ শুরু হয়, তখন আমার বয়েসও যেমন বৃদ্ধি পেয়েছে তেমনি নিজের মধ্যেও বিচার বোধটা তীক্ষ্ণ হয়েছে। জাতীয় কারণেই আলোচনার সময়ে আমি জাপানীদের পক্ষ নিতাম। রাশিয়ানদের পরাজয় যে অষ্ট্রিয়ার শ্লাভাজিমের প্রতি সজোরে মুষ্ট্যাঘাত।

ইতিমধ্যে বহু বছর কেটে গেছে যখন আমি মিউনিখে আসি। এখন আমি উপলব্ধি করতে পারি যে আগে যা বিশ্বাস করতাম, যা হলো অবক্ষয়ী দেহমনের দ্বারা উৎপন্ন ব্যাধি যা ঝড়ের পূর্বের শান্ত অবস্থা বজায় রেখেছিল। আমার ভিয়েনার দিনগুলোর বল্‌কান্‌রা সেই গুমোট্ ক্ষণিক বিরতির মুঠোয় ধরা পড়েছিল, যা অশনি সংকেতের পূর্ব লক্ষণই প্রদর্শন করেছে। এখানে সেখানে মাঝে মাঝেই বিদ্যুৎ চমক দেখা যেতো, কিন্তু দুর্ভাগ্যজনক ভাবে তা নৈরাশ্যের অন্ধকারে অতি শীঘ্র মিলিয়ে যেতো। এরপরেই বল্‌কানের যুদ্ধ বেঁধে ওঠে, এবং সঙ্গে সঙ্গে তার প্রধান অতিথিরূপে প্রচণ্ড ঘূর্ণিবায়ু প্রবল উত্তেজনাময় ইউরোপকে ঝটিকাগতিতে আচ্ছন্ন করে ফেলে। এই অতিরিক্ত শান্ত অবস্থায় মানুষ নিজেকে নির্যাতিত এবং ভাবী অমঙ্গলের সূচনা দেখতে পায়। এর তীব্রতা এতো বেশি যে আসন্ন আকস্মিক দুর্ঘটনার ধারণাটা একটা অসহিষ্ণু আশায় পরিবর্তিত হয়। তাদের আশা ছিল যে ঈশ্বর

তাদের ভাগ্যের বল্লাটাকে নিশ্চয়ই এবার আলগা করে দেবেন এতোখানি যে সেই ভাগ্যকে কোন ঘটনাই আর দমন করতে পারবে না। ঠিক এই সময়ে বেশ বড় রকমের একটা বিদ্যুৎ চমক হঠাৎ এসে পৃথিবীটাকে চমকে দেয়। ঝড় ওঠে এবং স্বর্গের বজ্র নির্ঘোষের সঙ্গে মিশে যায় মহাযুদ্ধের কামানের গর্জন ধ্বনি।

আর্চডিউক ফ্রানজ্ ফার্দিনান্দের হত্যা সংবাদ যখন মিউনিকে এসে পৌঁছায়,—আমি সারাটাদিন বাড়ীতেই বসে থাকি এবং সত্যি বলতে কি সমস্ত ব্যাপারটাকেই আমি ঠিক অনুধাবন করতে পারি নি। প্রথমে আমি আশংকা করেছিলাম যে কোন অষ্ট্রিয়ান জার্মান ছাত্র হয়তো বা গুলিটা ছুঁড়েছে। হাবুসবুর্গ সিংহাসনের উত্তরাধিকারী শ্লাভদের প্রতি পক্ষপাতিত্বপূর্ণ কার্যাবলীতে তার ঘৃণামিশ্রিত ক্রোধ সহ্যের সীমা ছাড়িয়ে গেছে। তাই আর সে নিজেকে দমন করতে পারে নি। দেশের ভেতরকার শত্রুদের কাছ থেকে জার্মান লোকগুলোকে মুক্ত করার জন্যই হয়তো বা সে এই পথ বেছে নিয়েছে। এই ভুলের মাশুলের গুনগারটা কী দিতে হবে তা সহজেই কল্পনা করা যায়। এটা আবার নতুন নির্যাতনের একটা ঢেউকেই ডেকে নিয়ে আসবে এবং পৃথিবীর সামনে তা সঠিক বলেই বিবেচিত হবে। কিন্তু অল্প কিছুক্ষণের মধ্যেই আমি সেই গুপ্তঘাতকের নাম জানতে পারি, তাদের পরিচিতি ছিল শ্লাভ হিসেবে। আমি এক হতবুদ্ধিকর অনমনীয় প্রতিহিংসার অবস্থা অনুমান করি,—যা ভাগ্য তাকে নিয়ে যেতে কৃতসংকল্প। শ্লাভদের প্রিয়তম বন্ধু শ্লাভ দেশপ্রেমিকের গুলিতেই বিদ্ধ হয়েছে।

তখনকার ভিয়েনার সরকারের পক্ষে তখন অন্যায় সেই দিনের প্রচলিত ধারা অনুসারে যে চরমপত্র দেওয়া হয়েছিল তাকে দোষী সাব্যস্ত করে। একই ঘটনার এবং অবস্থার পরিপ্রেক্ষিতে পৃথিবীর অন্য কোন সরকারই বিকল্প কোন অবস্থা গ্রহণ করতে পারতো না। অষ্ট্রিয়ার দক্ষিণ সীমান্তে অমর এক নির্দয় শত্রু সদা সর্বদা উত্তেজনার খোরাক এই দ্বৈত রাজতন্ত্রের বিরুদ্ধে জুগিয়ে চলেছে নিয়মিত বিরতিতে; এবং সে বিরতি ক্রমেই নিকটতর হচ্ছে। এই অধ্যবসায়ের সঙ্গে এখনো কিছুতেই সাম্রাজ্য ধ্বংস না হওয়ার মুহূর্ত পর্যন্ত থামতো না। অষ্ট্রিয়াতে আশা ছিল বৃদ্ধ সম্রাটের মৃত্যুর সঙ্গে সঙ্গে সেই মুহূর্তটা এগিয়ে আসবে। একবার এটা করতে পারলেই রাজতন্ত্রের পক্ষে আর কোনরকম শক্ত প্রতিরোধ করা সম্ভব নয়।

কয়েক বছর আগে পর্যন্ত রাষ্ট্র ফ্রানসিস্ যোসেপের ব্যক্তিত্বের সঙ্গে এমন ভাবে মিশে গিয়েছিল যে সাধারণ বিরাট জনতার চোখে এই বৃদ্ধ এবং শ্রদ্ধাস্পদ

ব্যক্তিত্বের মৃত্যু সম্রাটের মৃত্যুরই তুল্য। সত্যি বলতে কি শ্লাভ্ নীতির এই কৌশল হলো অষ্ট্রিয়ান রাষ্ট্র যাতে এই ধারণা পোষণ করে যে সম্রাটের বিরল প্রতিভা এবং আশ্চর্যজনক ঘটনাবলীর জন্যই এই রাষ্ট্রের অস্তিত্ব বজায় রাখা সম্ভব হয়েছে। এই ধরনের চাটুকারিতাই হাবুসবুর্গের পছন্দ ছিল। বিশেষত এর সঙ্গে সম্রাটের সত্যিকারের কার্যকলাপের কোন সম্পর্ক'ই ছিল না। এই আরোপিত গৌরবের নীচেকার অন্ধকারে সাবধানে লুকিয়ে রাখা যন্ত্রণাটাকে আর কেউ খুঁজে বার করতে চেষ্টা করে নি। একটা সত্যকে এড়িয়ে যাওয়া হয়েছিল, মনে হয় ইচ্ছে করেই। যে যতো বেশি পরিমাণে সম্রাট তার শাসনকার্যের পদস্থ কর্মচারীদের ওপব নির্ভর করেছে, ততোই তারা আরো বেশী করে 'সর্বকালের সর্বশ্রেষ্ঠ সম্রাট' বলে তাকে তুলে ধরেছে; কিন্তু ভাগ্য যখন দরজায় এসে আঘাত করে তার রাজস্বের দাবী জানিয়েছে, তখনই আকস্মিক মহাদুর্ঘটনা নেমে এসেছে।

সেই বৃদ্ধ এবং শ্রদ্ধাস্পদকে বাদ দিয়ে কি অষ্ট্রিয়ার সাম্রাজ্যকে কল্পনায় আনা যায়? তা হলে সঙ্গে সঙ্গে কি মারিয়া থেরেমার বিপর্যয় আবার সংঘটিত হবে না?

ভিয়েনার সরকারী বিভাগের পক্ষে সত্যি এটা অন্যায় যে তারাই উদ্দেশ্য প্রণোদিত হয়ে দেশকে যুদ্ধে নামিয়েছিল, যা হযতো বা প্রতিরোধ করা অসম্ভব ছিল না। যুদ্ধ অবশ্যই বাঁধতো, তবে দু'একবছব এটাকে পেছনো গেলেও যেতে পারতো। কিন্তু দুর্ভাগ্যবশত জার্মান বা অষ্ট্রিয়ার কূটনীতিজ্ঞরা কেউ-ই সেই চরম দিনের হিসেবটা করতে পারে নি, সেই কারণেই তাদের মুষ্টাঘাতও হয়েছে চরম সময়ে।

না। যাদের এ যুদ্ধে নামার ইচ্ছে ছিল, তাদের এর ফলাফলে বহনে অস্বীকার করলে চলবে কেন? এর ফলাফল নিশ্চিতভাবেই হলো অষ্ট্রিয়াকে উৎসর্গ করা। এবং যদি যুদ্ধ, যুদ্ধ হিসেবে ও না এসে পড়তো,—তবু সমস্ত জাতিসমূহ একসঙ্গে মিলে আমাদের ওপর ঝাঁপিয়ে পড়তো। যা হাবুসবুর্গ সাম্রাজ্যকে খণ্ড খণ্ড করে তবে ছাড়তো। সেক্ষেত্রে অবশ্য আমাদের ঠিক করতে হ'তো আমরা হাবুসবুর্গের পাশে এসে দাঁড়াবো, নাকি দূরে সরে থাকবো হাতজোড করে দর্শকের মতো, যাতে ভাগ্য তার নিজস্ব গতিতে এগিয়ে যেতে পারে।

আজকে যারা 'আজকের অমঙ্গলের জন্য সরব এবং তাদের জ্ঞানের আডম্বর যুদ্ধের কারণ দর্শাতে ব্যস্ত,—সেই লোকগুলোর সহযোগীতাই এই সাংঘাতিক যুদ্ধের প্রতি দেশ ধাবিত হয়েছিল।

কয়েক যুগ ধরেই জার্মান সোস্যাল ডেমোক্র্যাট্‌রা ধূর্ত এবং নীচতার সঙ্গে রাশিয়ার বিরুদ্ধে যুদ্ধের জন্য আলোড়ন তুলে আসছে। কিন্তু জার্মান সেণ্টার পার্টি, যাদের দৃষ্টিভঙ্গীর শেষ কথা কথা হলো ধর্ম ; তাদের প্রধান উদ্দেশ্য ছিল অষ্ট্রিয়া রাষ্ট্রকে সর্বপ্রধান করার,—যেখান থেকে জার্মান নীতি মোড় নিয়েছে।

এই পরিণতির মূর্খতার জন্ম এখনো হয় নি। যা এসেছে, তা আসতে বাধ্য ; এবং কোন কিছুতেই তাকে প্রতিরোধ করা সম্ভব ছিল না। জার্মান সরকারের ভুল হলো, একমাত্র শান্তিরক্ষার কারণে যে সমস্ত সুযোগগুলো তাদের স্বপক্ষে ছিল তার ও সুযোগ তারা নেয় নি। শুধু পৃথিবীব্যাপী শান্তির জন্য মৈত্রীর ফাঁদে পা বাড়িয়েছে এবং শেষ পর্যন্ত পৃথিবীর সম্মিলিত শক্তিবর্গের শিকার হয়েছে—যারা জার্মানীর এই শান্তিরক্ষার প্রচেষ্টায় বিরোধী ছিল, তারা আটঘাট বেঁধে যুদ্ধকে ডেকে নিয়ে এসেছে।

যদি তৎকালীন ভিয়েনা সরকার তাদের চরম পত্র এতোটা তীব্র শর্তাবলী সম্বলিত নাও করতো, তবু সেই পরিস্থিতির খুব একটা হেরফের হতো বলে মনে হয় না। কিন্তু তা জনসাধারণের ঘৃণামিশ্রিত ক্রোধ জাগিয়ে তুলতো। কারণ সাধারণ জনতার চোখে এই চরম পত্র এমন কিছু নিষ্ঠুর বা অতিরিক্ত ছিল না। যারা আজকে এই সত্যটাকে অস্বীকার করে, তারা হয় নির্বোধ নয় দুর্বল স্মৃতিশক্তি সম্পন্ন অথবা ইচ্ছে করেই মিথ্যার বেসাতি করা মানুষ।

১৯১৪ সালের যুদ্ধ কোন মতেই জনগণের ওপরে জোর করে চাপিয়ে দেওয়া হয় নি ; সত্যি বলতে কি জনসাধারণই এটা চেয়েছিল।

সাধারণের ভেতরের অনিশ্চয়তাকে একেবারে শেষ করার ধারণার বশবর্তী হয়েই এই চিন্তা করা হয়েছিল। এবং এই সত্যের আলোকে উদ্বুদ্ধ হয়েই দুই লক্ষ জার্মান যুবা স্বেচ্ছায় এই রঙে নিজেদের রাঙিয়েছে এবং তারা এই সত্যের জন্য তাদের শেষ রক্তবিন্দু পর্যন্ত উৎসর্গ করতে রাজী ছিল।

আমার কাছে এই মুহূর্তগুলো যৌবনের দিনগুলোয় আমার ওপর চাপিয়ে দেওয়া দুর্দশার বোঝাটার মুক্তির সময় এনে দিয়েছিল। আজকে আমার স্বীকার করতে লজ্জা নেই যে সেই মুহূর্তে আমি উৎসাহের বন্যায় ভেসে গিয়েছিলাম এবং আমার হাঁটু পর্যন্ত ডুবে গিয়েছিল। ঈশ্বরকে ধন্যবাদ আমাকে আজ পর্যন্ত সে ভার লাগবের জন্য বাঁচিয়ে রেখেছেন।

এই মুক্তিযুদ্ধ পৃথিবীর ইতিহাসে অসমকরণভাবে ভেঙে পড়েছিল। যে মুহূর্ত থেকে ভাগ্য জাহাজের হাল ধরেছে, জনসাধারণের ভেতরে এই জনমত

গড়ে উঠেছে যে অষ্ট্রিয়া অথবা শারভিয়ার ভাগ্য তাকে কোথায় নিয়ে চলেছে ; কিন্তু জার্মান জাতির অস্তিত্বই বিপন্ন হয়ে পড়েছিল।

অবশেষে অনেক বছরের অন্ধত্বের পরে লোকে পরিষ্কারভাবে ভবিষ্যতটাকে দেখতে পায়।

সুতরাং মহাযুদ্ধ সুরু হওয়ার সঙ্গে সঙ্গেই চাপা স্বরের পরিবর্তে অতিরিক্ত উত্তেজনার প্রাবল্য দেখা দেয়; কারণ এই উল্লাস নিছক বয়ে যাওয়া হঠাৎ উন্মত্ততা ছিল না। পরিস্থিতির গুরুত্ব বোঝাটা অত্যন্ত প্রয়োজনীয় হয়ে পড়েছিল। সেই সময়ে কারোর সবিশেষ ধারণা ছিল না কতোদিন ধরে এই যুদ্ধ চলবে। লোকে স্বপ্ন দেখতো সৈন্যরা বড়দিনে ঘরে ফিরে আসবে এবং শান্তির সঙ্গে তাদের দৈনন্দিন কাজকর্ম আবার সুরু করবে।

মানবজাতির চরিত্র হলো সে যা বিশ্বাস করে তা-ই আশা করে এবং তার ওপর পরিপূর্ণ আস্থা রাখে। জনতার এই আচ্ছন্ন করা অনুভূতি ধীরে ধীরে চিরস্থায়ী অনিশ্চয়তায় অবসন্ন হয়ে পড়ে, বিশেষ করে জনসাধারণ যে ব্যাপারগুলোয় বিশেষভাবে জড়িত। সুতরাং কেউ ভাবে নি যে অষ্ট্রিয়া শারভিয়ার সংঘর্ষ কুলজীতে তোলা থাকবে। সেইজন্যই তারা মৌলিক কোন হিসেব নিকেশ আশা করে নি। সেই লক্ষ লক্ষ ইচ্ছুক ব্যক্তিদের মধ্যে আমিও একজন ছিলাম।

যেইমাত্র শারভিয়া অত্যাচারের সংবাদ এসে মিউনিকে পৌছোয়,—আমার মনের আকাশে তৎক্ষণাৎ দুটো চিন্তা ভেসে ওঠে: প্রথমত, যুদ্ধ অনিবার্য এবং দ্বিতীয়ত, হাবুসবুর্গ এবার তার মৈত্রী সংঘে স্বাক্ষরের সম্মান দিতে বাধ্য। আমি সবচেয়ে বেশী ভয় পেয়েছিলাম যে মৈত্রীয়তার বন্ধনের দরুণ একদিন জার্মানীকেও যুদ্ধে নামতে হবে এবং প্রথম ধাক্কা তাকেই সামলাতে হবে, অষ্ট্রিয়াকে নয়। এই আকস্মিক ঘটনায় আমার মনে হয়েছিল অষ্ট্রিয়া তার ঘরোয়া রাজনীতির জন্য মৈত্রীর পক্ষে দাঁড়াতে পারবে না। কিন্তু বর্তমানে সে বিপদ কেটে গেছে। পুরনো রাষ্ট্র বাধ্য হয়েছে সংগ্রামে লিপ্ত হতে। স্বেচ্ছায় হোক্ আর অনিচ্ছাতেই হোক্।

এই সংঘর্ষ সম্পর্কে আমার নিজের ধ্যান ধারণা সহজ এবং স্পষ্ট ছিল। আমার বিশ্বাস এই সংঘর্ষ অষ্ট্রিয়ার শারভিয়াকে সন্তুষ্টির জন্য নয়; বরং জার্মানীর নিজের অস্তিত্ব টিকিয়ে রাখার প্রশ্নটাই যেন বড় হয়ে উঠেছে—জার্মান নীতির শুধু মুক্তির প্রশ্ন এটা নয়,—ভবিষ্যতের প্রশ্ন ও এই সংঘর্ষের সঙ্গে জড়িত।

বিসমার্কের অসমাপ্ত কাজ এবার শেষ করার পালা। আমাদের পিতৃ-

পুরুষেরা বহু নায়কোচিত যুদ্ধে উইসেনবুর্গ থেকে সুরু করে সেদান এবং প্যারিতে যে রক্তক্ষয় করেছে, তার উপযুক্ত হ'তে হবে আজকের যুবক জার্মানদের। এবং এই সংগ্রামে যদি জার্মানরা জয়ী হ'তে পারে, তবে আবার জার্মান জাত জাতি হিসেবে পৃথিবীর মধ্যে শ্রেষ্ঠ জাতিদের সারিতে গিয়ে দাঁড়াবে। একমাত্র তখনই জার্মান সম্রাট তাকে শান্তির ক্ষেত্রে অপ্রতিদ্বন্দ্বী বলে দাবী করতে পারে। এবং এই শান্তিরক্ষার জন্য তাদের দৈনন্দিন রুটির বরাদ্দ ও আর হিসেব করে করতে হবে না।

বালক এবং একজন যুবা হিসেবে আমি প্রায়ই এমন কোন ঘটনা খুঁজে বেড়াতাম যার মাধ্যমে আমার জাতীয়তাবাদী উৎসাহ যে উবে যায় নি তা' দেখাতে পারি। জয়ের উল্লাসকে আমার যেন মাঝে মাঝে মনে হ'তো প্রশ্রয়দানকারী পাপী, যদিও এই ধরণের অনুভূতির কোন কারণ দর্শানো আমার পক্ষে সম্ভব ছিল না। কারণ এই জয়ধ্বনিতে তাদেরই অধিকার, যাদের ভেতরে নাটকীয়তা নেই বা যেখানে ঈশ্বর জাতিকে সত্যের গন্তব্যে নিয়ে যেতে আদিষ্ট ; এবং মানুষকে কি তার সেই কঠিন পরীক্ষার মধ্যে দিয়ে এগিয়ে যেতে হবে? লক্ষ লক্ষ মানুষের মতো আমিও এই পরীক্ষার মধ্যে দিয়ে এগিয়ে যাওয়ার অনুমতির আনন্দে আনন্দিত ছিলাম। প্রায়ই আমি গান গেয়ে উঠতাম—জার্মানদেশ হলো সবার ওপরে। এবং সঙ্গে সঙ্গে 'হাইল' অর্থাৎ 'জয় হোক্' বলে চিৎকার করতাম। সেই সব অনুভূতির সত্যতা নিরূপণের জন্য প্রায়ই আমি অতীতের স্মৃতি রোমান্থণ করে ঈশ্বরের বিচারশালায় উপস্থিত হতাম।

প্রথম থেকেই একটা জিনিষ আমার কাছে স্পষ্ট ছিল যে যুদ্ধ বাঁধলেই, যা আমার কাছে অবশ্যম্ভাবী বলে মনে হয়, আমার বইগুলো তৎক্ষণাৎ ঠেলে একপাশে সরিয়ে রেখে দেবে। আমি আরো অনুভব করি যে আমার জায়গা হলো সেখানে, যেখান থেকে আমি আমার অন্তরের আহ্বান শুনতে পাচ্ছি।

প্রধানত রাজনৈতিক কারণেই আমি অষ্ট্রিয়া ছেড়েছিলাম। এর থেকে কী বেশী বিচারশক্তি সম্পন্ন হ'তে পারে যা আমার রাজনৈতিক ধ্যান ধারণা পরিবেশ অনুযায়ী যৌক্তিক হ'তে পারে। এখন সেই যুদ্ধই বেঁধে গেল। হাবসবুর্গের হয়ে যুদ্ধ করার কোন ইচ্ছেই আমার ছিল না, কিন্তু আমার জ্ঞাতিবর্গ এবং সম্রাটের জন্য মৃত্যুকেও আমি পরোয়া করি না।

৩রা আগস্ট, ১৯১৪ সালে আমি মহানুভব রাজা তৃতীয় লুইড্‌ভিগের কাছে ব্যাভেরিয়ার সৈন্যবাহিনীতে যোগদানের অনুমতি প্রার্থনা করে একটা দরখাস্ত করি। তখনকার দিনে সম্রাটই ছিলেন সর্বেসর্বা। এবং দু'একদিনের

ভেতরে উত্তরও পেয়ে যাই যে আমার প্রার্থনা মঞ্জুর হয়েছে। আমি উত্তরটা পেয়ে কম্পিত হাতে খুলি এবং আজ তা ভাষার দ্বারা প্রকাশ করা অসম্ভব যে আমি যখন পড়ে দেখি আমাকে ব্যাভেরিয়ার সৈন্যবাহিনীতে যোগদানের নির্দেশ দেওয়া হয়েছে, কতোখানি আনন্দিত আমি সেদিন হয়েছিলাম তা পড়ে। কয়েকদিনের মধ্যে আমি সেই পোষাক গায়ে চড়াই, যা পরবর্তী ছ' বছরে আর আমি খুলে রাখিনি।

আমার পক্ষে যা সব জার্মানের ক্ষেত্রেই প্রযোজ্য, জীবনের সবচেয়ে স্মরণীয় অধ্যায়ের সূচনা হয়। সেই সংগ্রামের মুখোমুখি দাঁড়িয়ে, পেছনের ফেলে আসা স্মৃতির টুকরোগুলো সব বিস্মৃতির গর্ভে লীন হয়ে আসে। সতৃষ্ণ গর্বে আমি সেই দিনগুলোর দিকে ফিরে চাই, বিশেষ করে আমরা যখন সেই উল্লেখযোগ্য ঘটনার দশম বর্ষে পদাপর্ণের কাছে এসে দাঁড়িয়েছি। আমার সেই যুদ্ধের প্রথম কয়েক সপ্তাহের স্মৃতি সব সময় স্মরণে আসে, যখন ভাগ্য আমাকে সেই নায়কোচিত সংগ্রামে জাতির মধ্যে ঠাঁই দিয়েছিল।

আমার মনের সামনে যখন দৃশ্যপটগুলো খোলা হয়, তখন মনে হয় যেন তা গতকালের ঘটনা। আমার মানস চোখে ভেসে ওঠে সেই দৃশ্যটা, যখন আমি আমার যুবক সহকর্মীদের সঙ্গে কুচকাওয়াজে রত এবং সেটা সীমান্ত ছাড়ার শেষ দিন পর্যন্ত আমরা করে এসেছি।

অন্য সবার মতো একটা চিন্তাই আমাকে ভাবিয়ে তুলতো, তা' হলো আমাদের সীমান্তের যুদ্ধক্ষেত্রে পৌছতে যদি দেরী হয়ে যায়। মাঝে মাঝে এই চিন্তা আমাকে উদ্বিগ্ন করে তুলতো এবং প্রতিটি বিজয় ঘোষণা আমাকে তিক্ততার স্বাদ এনে দিতো, যেটা পরবর্তী বিজয় ঘোষণার সঙ্গে সঙ্গে আরো অনেকটা বেড়ে যেতো।

অবশেষে সেই দিনটা উপস্থিত হলো যখন আমরা যুদ্ধক্ষেত্রে যাওয়ার জন্য মিউনিক ছাড়লাম। জীবনে এই প্রথম আমি রাইন নদী দেখলাম; যখন আমরা পশ্চিমের দিকে অগ্রসর হচ্ছি সেই ঐতিহাসক নদী চিরাচরিত এবং উদ্যত শত্রুর গ্রাস থেকে রক্ষা করার সংকল্পে। সূর্যের প্রথম রশ্মি হালকা কুয়াশা ভেদ করে মাটিতে পড়েছে এবং আমাদের সম্মুখে নীডারভাল্‌ডের প্রতিমূর্তি প্রকটিত, সৈন্যভর্তি ট্রেনটাই গেয়ে ওঠে,—রাইনের তীরে জেগে উঠলাম। আমি অনুভব করতে পারি যে আমার হৃদয় যেন সে উচ্ছ্বাস আর ধরে রাখতে পারছে না।

এবং তারপরেই এসে উপস্থিত হলো ভিজে আর স্যাঁতসেতে একটা রাত। সারাটা রাত আমরা নিঃশব্দে এগিয়ে চললাম, কুয়াশা ভেদ করে যেইমাত্র প্রথম

সূর্যরশ্মি আমাদের সামনে এসে পড়লো, সঙ্গে সঙ্গে মাথার ওপরে সশব্দে বোমা ফাটার শব্দ। বোমা গোলা আমাদের মধ্যেই এসে পড়তে লাগলো এবং তা' ভিজে মাটির ওপরে ছত্রাকার। কিন্তু সেই বোমা গোলার ধোঁয়া অপসারিত হওয়ার আগেই দু'শো কণ্ঠের সম্মিলিত এক জয়ধ্বনি। এটা মৃত্যুকে আলিঙ্গনের অভিব্যক্তি। তারপরেই শুরু হয় গুলির শিস্‌ধ্বনি আর কামানোর গর্জন, যোদ্ধাদের চিৎকার চেঁচামেচি আর সমবেত কণ্ঠের গান। চোখ জর হলে যেমন টাটায়, তেমনি টাটাচ্ছে, তবু আমরা এগিয়ে চলেছি। দ্রুতগতিতে। যতোক্ষণ পর্যন্ত না আমরা যুদ্ধক্ষেত্রের কাছাকাছি এসে পৌছোই। পেছনে বীট পালং আর ঘাসের প্রান্তর। সত্বর গানের স্বর আমাদের বহুদূরে নিয়ে গেল। ক্রমে ক্রমে সেই গানের স্বর নিকটতর হ'তে সুরু হলো। প্রতিটি সৈন্যদলের থেকে উত্থিত হচ্ছে সেই গানের সুর।

সেই গানের স্বর ক্রমশঃই এগিয়ে আসতে লাগলো, উত্থিত হতে সুরু করলো প্রতিটি সৈনিকের কণ্ঠ থেকে। এবং মৃত্যু যখন আমাদের দলের সর্বব্যাপী ধ্বংস করতে উদ্যত, তখনো আমরা পাশের লোকের উদ্দেশ্যে গেয়ে চলেছি: জার্মান, প্রিয় জার্মানদেশ আমার সবচেয়ে ওপরে; পৃথিবীর সমস্ত দেশের উর্দ্ধে।

চারদিন যুদ্ধক্ষেত্রের একটা থানায় কাটিয়ে আমরা ফিরে এলাম। এমন কি আমাদের পদক্ষেপও আর আগের মতো দীর্ঘ পড়ে না। সতের বছর বয়স্ক বালকদের যেন পূর্ণ বয়স্ক পুরুষ বলে মনে হয়। এই উল্লিখিত সৈন্যদের কারোরই সমরশিক্ষার পরিপূর্ণতা ছিল না। কিন্তু আমরা অভিজ্ঞ সৈন্যদের মতো মরতে জানতাম।

এটা মাত্র আরম্ভ এবং এই জিনিষগুলোকেই আমরা বছরের পর বছর বহন করে নিয়ে গেছি। ভাবপ্রবণ যুদ্ধের উৎসাহের বদলে একটা তীব্র ভীতি তখন জড়িয়ে ধরেছে। উৎসাহ তারপর ধীরে ধীরে কমে এলো এবং আরম্ভের প্রচণ্ড রকমের উৎসাহটা নিভে গিয়ে সব সময় একটা মৃত্যুভয়ের ছায়া সর্বত্র দেখতে লাগলাম। এমন একটা সময় এলো, যখন পরস্পরের মধ্যে তর্ক বেঁধে গেল একটা প্রশ্ন নিয়ে, কর্তব্যের আহ্বান বড় নাকি আত্মরক্ষা; এবং আমাকেও সেই তর্কের মধ্য দিয়েই চলতে হয়েছে। মৃত্যু যখন সর্বত্র তার প্রার্থনা জানিয়ে চলেছে, একটা নামহীন কাঠিন্য যাকে বলে বিদ্রোহত্মক মনোভাব দুর্বল শরীরে মাথা চাড়া দিয়ে ওঠে এবং যা আপ্রাণ চেষ্টা করে সহজাত জ্ঞান বলে অভিহিত হতে। কিন্তু বাস্তবে এটা আর কিছুই নয়,—ভয়; যা ব্যক্তিগতভাবে সকলকেই আক্রমণ করে বসেছিল। যতো অধিক সংখ্যক কণ্ঠস্বরের পরিণামদর্শিতার কথা ভেবে নিজেদের মনোবল বাড়াবার কথা ভাবি, ততো বেশী তার আবেদন

নিবেদন স্পষ্ট এবং প্রবর্তক হয়ে দাঁড়ায়, প্রতিরোধ শক্তিও বেড়ে ওঠে। শেষে এক সময় অন্তর্দ্বন্দ্ব শেষ হয় এবং কর্তব্যের আহ্বান বিজয়ী হয়। ১৯১৫-১৯১৬ সালের পুরো শীতটাই আমাকে এই সংগ্রামের মধ্যে দিয়ে কাটাতে হয়েছে। ইচ্ছাশক্তি শেষমেষ প্রভুত্ব বিস্তার করে। প্রথম দিকে আমি এই সংগ্রাম হাসিমুখেই করেছি, বর্তমানে কিন্তু আমার মধ্যে এক শান্তভাব আর স্থির সংকল্প এসেছে এবং যা আমার মনের সহ্যশক্তির পরিধিও অনেক বাড়িয়ে দিয়েছে। ভাগ্য সম্ভবত এবার তার শেষ পরীক্ষায় হাজিরা দেওয়ার কথা বলতে শুরু করেছে, অবশ্যই আমার মানসিক দৃঢ়তা এবং যৌক্তিকতাকে বাদ দিয়ে। যুবক স্বেচ্ছাসেবকেরা বর্তমানে অভিজ্ঞ সৈনিকে পরিণত হয়েছে।

এই একই ধরণের পরিবর্তন সমস্ত সৈন্যদলের মধ্যেই আসে। অবিরত সংগ্রাম এটাকে অভিজ্ঞ এবং শুধু দৃঢ়ই করেনি, শক্তও করেছিল ; যার জন্য এটা দৃঢ়বদ্ধ এবং ভয়হীন চিত্তে তার প্রতিটি কার্যকলাপের সম্মুখীন হতে পেরেছে।

একমাত্র বর্তমানেই সেই সৈন্যদলকে বিচার করা সম্ভব। দু-তিন বছর ক্রমাগত সংঘর্ষের পর, এক যুদ্ধক্ষেত্র থেকে আরেক যুদ্ধক্ষেত্রে, উন্নত সৈন্যদল এবং অস্ত্রশস্ত্রের বিরুদ্ধে মাথা উঁচু করে দৃঢ়ভাবে দাঁড়িয়ে, অনাহার এবং ক্লান্তি ক্লেশের শেষ সীমায় পৌঁছে, সময় এসেছে যখন একজন সৈনিক তার ব্যক্তিগত সংঘর্ষের মূল্য বুঝতে সক্ষম।

আগামী এক হাজার বছরেও মহাযুদ্ধের জার্মান সৈন্যদের বীরত্ব তারা স্মরণে আনবে এবং তখন ধূসর অতীত থেকে জেগে ওঠা অমর দৃষ্টি কখনই স্বীকার করবে না যে এই শিরস্ত্রাণগুলো কখনো ভয়ে সংকুচিত হয়েছে বা স্পষ্টভাবে ভয়ে কথা বলে নি। যতোদিন পর্যন্ত জার্মান জাতির অস্তিত্ব থাকবে, তারা এইভাবে গর্ববোধ করবে যে এরা তাদের পূর্ব-পুরুষের সন্তান।

আমি তখন ছিলাম একজন সৈনিক, তাই অযথা রাজনীতিতে হস্তক্ষেপ করিনি। এর আরো একটা কারণ হলো সময়ও তখন ঠিক এর স্বপক্ষে ছিল না। আমি এখনো পর্যন্ত বিশ্বাস করি যে সাধারণ একটা দৃঢ় প্রতিজ্ঞ ছেলে আজকের শ্রেষ্ঠ সন্তানের চেয়েও অনেক বেশী দেশের সেবা করেছে। আমি অবশ্য শ্রেষ্ঠ সন্তান বলতে গণতান্ত্রিক সদস্যদের বোঝাতে চাইছি। সেইসব তুচ্ছ লোকগুলোর প্রতি আমার তীব্র ঘৃণার একমাত্র কারণ হলো, সেই দিনগুলোয় ভালো লোকগুলোর যা বলার থাকতো তা' শত্রুর মুখের ওপরেই বলতেন এবং তা' বলতে অপারগ থাকলে মুখ বন্ধ করে তাদের কর্তব্য অন্য কিছুতে নিয়োজিত করতো। আমি এই রাজনৈতিক বিশারদদের মনে মনে ঘৃণা করতাম এবং আমার যদি কোন উপায় থাকতো তবে আমি তাদের নিয়ে

একটা শ্রমিক দল তৈরী করতাম যা নাকি তাদের নিজেদের ভেতরের টগবগে সুযোগের প্রতীক্ষাটাকে প্রস্ফুটিত হ'তে সাহায্য করে তাদের হৃদয়কে পরিপূর্ণ করে দিতো ; সৎ এবং ভালোমানুষেরা তা'হলে এদের দ্বারা ক্ষতিগ্রস্থ হ'তো না।

সেইদিনগুলোয় আমি রাজনীতিকে কোনরকম গুরুত্ব দিতাম না। কিন্তু তা' সত্বেও কিছু অভিব্যক্তির ব্যাপারে আমার মতামত প্রকাশ না করে পারিনি, যা শুধু জাতির স্বার্থেই আঘাত হানেনি, তা' বিশেষ করে সৈনিকদের স্বার্থের পরিপন্থী। এরমধ্যে দুটো বিষয়ে আমার প্রচণ্ড রকমের উদ্বিগ্নতা ছিল, যা আমার ধারণায় আমাদের স্বার্থের পক্ষে ক্ষতিকারক।

আমাদের প্রথম পরপর বিজয়গুলির অব্যহত পরেই সংবাদপত্রের একটা বিশেষ গোষ্ঠী জনসাধারণের উৎসাহের আগুনে ফোঁটা ফোঁটা ঠাণ্ডা জল ফেলতে থাকে। প্রথমদিকে বেশী লোকের নজরে ব্যাপারটা আসেনি। সৎ উদ্দেশ্যের ছদ্মবেশে এসং নকল উদ্বিগ্নতার ভান দেখিয়েই করা হযেছে। জনসাধারণকে বোঝানো হয়েছে যে জযের বিরাট জযোৎসব ঠিক এই জায়গাতে সমীচীন নয়। আর শ্রেষ্ঠ একটা জাতির পক্ষে এটা সাজে না। জার্মান সৈনিকের সহিষ্ণুতা এবং শৌর্য হলো মেনে নেওয়া সত্য, যার জন্য জয়োৎসবের এই সশব্দে বিদিরণের কোন প্রয়োজনীয়তাও নেই। উপরন্ত, বিদেশীরা জয়ের এই অভিব্যক্তিকে কিভাবে নেবে ? এই জান্তব জযোল্লাসের চেয়ে শান্ত এবং ভদ্র উপায়ে জয়ের বহিঃপ্রকাশকে কি তারা আরো ভালোভাবে গ্রহণ করবে না ? সঙ্গে সঙ্গে সংবাদপত্রগুলো এই কথাও প্রচারিত করতে শুরু করে যে, জার্মানদের উচিত স্মরণে রাখা যে যুদ্ধ আমাদের কাজ নয়, সুতরাং জাতিকে ডেকে তাদের সঙ্গে ভাগাভাগি করে নেওয়াটা আমাদের পক্ষে কিছু লজ্জাস্কর নয়। এই কারণেই আমাদের সৈনিকদের এই সমুজ্জ্বল কাজকে কোনরকমেই অশোভনীয় বিজযোৎসবের মাধ্যমে কলংকিত করাটা উচিত হবে না। কারণ বহিঃপৃথিবী কিছুতেই ব্যাপারটাকে বুঝে উঠতে পারবে না। উপরন্ত, সত্যিকারের একজন নায়ক নিশ্চুপ বিনযের সঙ্গে তার কাজ করে এবং ভুলেও যায়, এরচেয়ে বড়ো সার্থকতা আর কিসে ! মোটামুটি এই ছিল তাদের সর্তকতার উপসংহার।

এইসব লোকগুলোর কান ধরে থানার ধারা টেনে এনে গলায় দড়ির ফাঁস পরানোর পরিবর্তে, যাতে জাতির এই বিজয়োৎসবে ভাঁটা না পড়ে, এই, সমস্ত তথাকথিত নাইটদের কলমকে তুলে ধরাই হয়েছিল, যা ক্রমাগত এই বিজয়োৎসবকে 'অশোভনীয়' এবং 'মর্যাদাহানিকর' বলে চিৎকার করেছে।

সম্ভবত একজনেরও এই ধারণা ছিল না যে একবার যদি গণ উৎসাহ

কোনক্রমে ভিজে যায়, তবে তাকে আর কোনক্রমেই আবার প্রজ্বলিত করা সম্ভব নয়, যখন প্রয়োজন পড়বে।

এই উৎসাহও এক প্রকারের সুরামত্ততা এবং তা' সযত্নে ধরে রাখা উচিত। এই ধরণের উদ্যমের অভাবে কি করে এতোবড় একটা যুদ্ধকে সহ্য করা সম্ভব,—যা নাকি মনুষ্যত্বের পরিমাপে একটা জাতির পক্ষে বিরাট অক্লান্ত পরিশ্রম করার চাহিদার অপেক্ষা রাখে।

বিশাল জনতার মনস্তত্ব আমি খুব ভালোভাবেই বুঝতে পারতাম এবং জানতাম এইসব ক্ষেত্রে মহান রুচিজ্ঞান আগুনকে বাতাসের সাহায্যে বাড়িয়ে তুলে লোহাকে গরম রাখতে সমর্থ হবে না। আমার কাছে এটা ভুল যে জনসাধারণের উৎসাহটাকে আরো উঁচু গ্রামে তুলে ধরা হয়নি।

সুতরাং আমি কিছুতেই বুঝে উঠতে পারি না, কেন এই ধরণের নীতি গ্রহণ করা হয়েছিল। অর্থাৎ জনসাধারণের উৎসাহকে ভিজিয়ে দেওয়ার নীতি।

আরেকটা ব্যাপার যা আমাকে খিটখিটে করে তুলেছিল, তা' হলো মার্কসীয় মতবাদকে যেভাবে গ্রহণ এবং শ্রদ্ধা করা হয়েছিল, আমি ভেবেছিলাম এর কারণ হলো মার্কসীয় প্লেগ সম্পর্কে এদের ধারণা ছিল কতো অল্প। সবাই বিশ্বাস করতো যে দলীয় মত-পার্থক্য যুদ্ধের সময়ে দূর করার প্রচেষ্টাই মার্কসীজিমকে এতো নরম আর উদার হিসেবে জনসাধারণের কাছে প্রতিফলিত করেছিল।

কিন্তু এখানে তো দলের কোন প্রশ্নই নেই। এখানে হলো সেই মতবাদের প্রশ্ন যা বিশদভাবে ব্যাখ্যা করা হয়েছিল শুধুমাত্র একটা উদ্দেশ্য নিয়ে অর্থাৎ মানবজাতিকে ধ্বংসের দিকে টেনে নিতে। এই মতবাদের অভিপ্রায়টাকে কেউ বুঝতে পারেনি কারণ আমাদের ইহুদী দলিত বিশ্ববিদ্যালয়গুলোতে এ প্রশ্ন কখনো উত্থাপন করেনি; এবং আমাদের উদ্ধত আমলা অফিসাররা বিশ্ববিদ্যালয়ের নির্দিষ্ট তালিকার বাইরের কিছু পড়াশুনা করতে রাজী নয়। তাই এই শক্তিশালী বিদ্রোহের স্রোত তাদের পাশ কাটিয়ে চলে গিয়েছিল। কিন্তু যারা বুদ্ধিমান বলে সমাজে পরিগণিত,—তারা কখনো প্রসন্ন দৃষ্টিতে এদিকটায় নজর দেয় নি। এই কারণেই রাষ্ট্রীয় সংগঠন সবসময়েই ব্যক্তিগত মালিকানার সংগঠনের পেছনে পেছনে খুঁড়িয়ে খুঁড়িয়ে চলেছে। *এই ভদ্রসম্প্রদায়ের উদ্দেশ্যে এই কথাই বলা চলে যে, তাদের মতামত হলো : যা আমরা জানি না,—তা' নিয়ে চিন্তা করার প্রয়োজন ও নেই। ১৯১৪ সালের আগষ্ট মাসে জার্মান শ্রমিকেরা মার্কসবাদের ধার ঘেঁষে দাঁড়ায়। এটাই হলো

বিরাট একটা ভুল। যখন সেই দুর্ভাগ্যের মুহূর্তগুলো এসে উপস্থিত হয়, তখন প্লেগের কবলে পড়ে জার্মান শ্রমিকেরা নড়ে ওঠে। নইলে সংগ্রামের জন্য না ছিল তারা ইচ্ছুক, না ছিল তাদের প্রস্তুতি। এবং জনসাধারণের মুর্খামী ও যথেষ্ট পরিমাণেই ছিল যে কারণে তারা মার্কসবাদ জাতীয় নীতি বলে কল্পনা করতো ; এটা হলো আরো একটা উপযুক্ত উদাহরণ অর্থাৎ যারা তাত্ত্বিক তারা মার্কসবাদ শিক্ষার প্রচলিত ধারাটাকে খতিয়ে দেখেনি। যদি তারা খতিয়ে দেখতো, তবে এই ধরণের ভুল কিছুতেই হওয়া সম্ভব ছিল ছিল না।

মার্কসবাদ, যার মুল উদ্দেশ্যই ছিল, আছে এবং ভবিষ্যতেও থাকবে সমস্ত অ-ইহুদী রাষ্ট্রকে ধ্বংস করা ; ৯১৪ সালে এটা প্রত্যক্ষ হয় যে কি ভাবে জার্মান শ্রমিকবৃন্দকে উঁচুগলায় তিরস্কার করা হয়েছে, যা জাতীয় উৎসাহের থেকে উত্থিত হয়ে পিতৃভূমির সঙ্গে মিশে গেছে। কয়েকদিনের মধ্যেই সেই শঠতাপূর্ণ ধোঁয়ার পর্দা কুখ্যাত জাতীয় বিশ্বাসঘাতকতার হাল্কা হাওয়ায় মিলিয়ে আসে, এবং হঠাৎ ইহুদী পদস্থ ব্যক্তিরা তাদের নিঃসঙ্গ এবং পরিত্যক্ত বোধ করে। সেই মূর্খ এবং পাগলের কোনরকম পদচিহ্ন রেখে যায় নি ; যা গত ষাট বছর ধরে জার্মান মানুষদের শরীরে রোগের বীজ ছড়িয়ে আসছে। সত্যি কথা বলতে গেলে, জার্মান শ্রমিকদের পক্ষে এটা অত্যন্ত অমঙ্গল সূচক ছিল। যে মুহূর্তে নেতারা উপলব্ধি করতে পারে যে বিপদ সামনে উপস্থিত যা তাদের টেনে নীচে নামাবে, তারা প্রবঞ্চনার টুপিটা তাদের কানের ওপর টেনে তুলে দেয় যাতে তাদের কেউ চিনতে না পারে ; তারা প্রকৃত ঘটনার প্রদর্শনকারী প্রহসনের অভিনেতার ভূমিকা গ্রহণ করে যেন জাতির অভ্যুত্থানের প্রধান দায়িত্ব তাদের ওপরেই ন্যস্ত।

আমার মনে হয় জনসাধারণের আপদ ইহুদী দলের বিরুদ্ধে যথাযোগ্য কাজ সুরু করার সময় এসে গেছে। যে কোনরকমের ফলাফলের মুখোমুখি তৈরী রেখেই ওদের বিরুদ্ধে ব্যবস্থা নিতে হবে। তা'তে জনসাধারণের ভাগ্য কাঁটাগাছের ঝোপে ভর্তি জঙ্গলেই পড়ুক বা প্রতিবাদই করুক। আগষ্ট ১৯১৪ সালের এক ধাক্কায় শূন্যগর্ভ ইতরগুলো আন্তর্জাতিক সমস্বার্থতায় জার্মান শ্রমিকদের মাথাগুলোকে গুড়িয়ে দিয়েছিল, কয়েক সপ্তাহ পরে,—নিজেদের কানে এই নির্বুদ্ধিতার কথা শোনার পরিবর্তে। অমেরিকার তৈরী বোমাগোলার আওয়াজে কান ঝালাপালা হবার জোগাড়, মাথার ওপরে মুহু মুহু ফাটা এইসব বোমাগোলাকে আন্তর্জাতিক সহকর্মী প্রীতির প্রতীক বলে ধরে নেওয়া হয়েছিল। বর্তমানে সেই জার্মান শ্রমিকেরা জাতির জন্য রাস্তা পুন আবিষ্কার করেছে, যে কোন সরকারের এটা কর্তব্য,—অবশ্যই যে সরকার তাদের লোকদের

মঙ্গলাকাঙ্খী,—এই সুযোগে এইসবের নির্দয়ভাবে মূলোৎপাটন করা, যা কিছু জাতির উৎসাহকে অবদমিত করার চেষ্টা করবে।

যখন জাতির মনুষ্যত্বের ফুলগুলো সীমান্তে মৃত্যুবরণ করছে, তখন ঘরে অপরির্যাপ্ত সময়, বিশেষ করে কীটপতঙ্গগুলোকে নির্মূল করার। কিন্তু তার পরিবর্তে মহামান্য কাইজার হাত জোড করে থাকে এইসব বার্ধক্যবশত সাদা হয়ে যাওয়া অপরাধীদের কাছে, যা শুধু তাদের সংরক্ষণই করে না, তাদের মানসিক উদ্বেগ হীনতাকেও বাড়িয়ে দেয়।

সুতরাং বিষাক্ত এই সাপেরা আবার তাদের কাজ সুরু করে। এইবার অবশ্য আগের চেয়ে আরো বেশী সতর্ক হয়ে, তবে আরো ধ্বংসাত্বক উপায়ে। যখন সং লোকেরা বন্ধুত্ব পুন স্থাপনের প্রচেষ্টায় রত, ঠিক সেই মুহূর্তে মিথ্যা শপথকারী এইসব অপরাধীরা একটা বিদ্রোহের জন্য তৈরী হচ্ছে।

স্বভাবতই আমার মনে তখন দ্বিধা, কোন পথটাকে ঠিক সেই সময়ে বেছে নেওয়া উচিত , কিন্তু এর ফলাফল যে এতোটা ধ্বংসাত্মক হবে তা' ভাবিনি।

কিন্তু তা' হলে তখন কি করা উচিত ? এই সমস্ত চক্রের নেতাদের ধরে চালান দিয়ে জেলে পুরে জাতিকে এদের হাত থেকে মুক্ত করা ? সামরিক ব্যবস্থার সাহায্যে এদের একেবারে নির্মূল করে দেওয়া উচিত ছিল। দলবাজী বিলুপ্ত এবং পার্লামেণ্টকে প্রয়োজনে বন্দুকের নলের সামনে ধরে তার জ্ঞানবুদ্ধি ফিরিয়ে আনা উচিত ছিল। এর চেযে আবো ভালো ব্যবস্থা হলো যদি পার্লামেণ্টকে ভেঙে দেওযা হ'তো। এখন যেমন গণতন্ত্র যে কোনও দলকে ইচ্ছে মতো ভেঙে দেয় ; কিন্তু সেদিনগুলোতে এই কাজের প্রয়োজনীয়তা আরো বেশী ছিল। কারণ জাতির অস্তিত্বই তখন চরমভাবে বিপন্ন। অবশ্য এই ধরণের উপদেশ একটা প্রশ্ন তুলতে বাধ্য : যন্ত্রের সাহায্যে কি আদর্শের মূলোৎপাটন করা সম্ভব ? সার্বজনীন একটা মতবাদকে কি গায়ের জোবে আক্রমণ করা যায় ?

সেই সময এই প্রশ্নটাকে আমি আমার নিজের মনে বার বার জিজ্ঞেস। করেছি। একই ধরণের সমস্যাকে বিশ্লেষণ করে, ইতিহাস থেকে তার নজির নিযে, বিশেষ করে ধর্মের থেকে যাদের উৎপত্তি, আমি নীচের মতামতগুলোয উপস্থিত হই :

আদর্শ, দার্শনিক মতবাদ এবং কোন সংগ্রাম যার ভিত্ ধর্মের মাটিতে প্রোথিত, সত্যি মিথ্যে যা-ই হোক্ না কেন, শক্তি দ্বারা তার মূলচ্ছেদ করা একটা নির্দিষ্ট অবস্থার পরে সম্ভব নয়, একমাত্র একটা পদ্ধতিতেই তা' সম্ভব, সেটা হলো : এই শক্তি যদি কোন নতুন আদর্শ বা মতবাদের জননকেন্দ্রকে

নির্দয়ভাবে নির্মূল করা যায়, এমন কি সেই আদর্শের ধ্বজা ধরে থাকা শেষ মানুষটা অথবা সেই আদর্শের প্রচলিত ধারাটাকে মুছে দিতে হবে, নইলে তা' সবসময়েই চেষ্টা করবে পেছনে একটা ধারা রেখে যাওয়ার। বেশীর ভাগ ক্ষেত্রেই এর ফলাফল হলো রাষ্ট্রকে বর্জন করা, তা' সাময়িক বা চিরস্থায়ী হোক্, রাষ্ট্রের সৌজন্যের পেছনে রাজনৈতিক রহস্য থাকে। কিন্তু অভিজ্ঞতা আমাদের বুঝিয়ে দিয়েছে যে এই সমুলোৎপাটন রক্তস্রাবী পদ্ধতিতে কিছু ভালো লোককে এই নির্যাতিত শাসন ব্যবস্থায় নিগৃহিত হ'তে হয়। সত্যি বলতে কি প্রতিটি নির্যাতন যার পেছনে অধ্যাত্মিক প্রেরণা নেই, তা' নীতির দিক থেকে অন্যায় এবং তার দ্বারা কিছুসংখ্যক শ্রেষ্ঠ মানব সন্তানকে আমরা হারাই, এর পরিমাণ সময় সময় এতোই বেশী হয়ে দাঁড়ায় যে নির্যাতনটাকে অন্যায় বলে মনে হয়। অনেক ব্যক্তির কাছেই এটা নিছক বিরুদ্ধপক্ষকে দমন করার প্রবণতা, প্রতিটি অধ্যাত্মিক ব্যাপারেই তারা চেষ্টা করে নির্দয়ভাবে শক্তির দ্বারা বিনাশ করতে।

এইভাবে নির্যাতন যতো বেড়ে চলে, নির্যাতনের মতবাদটা ও ততো বৃদ্ধি পায়। সুতরাং নতুন মতবাদ কার্যকরী করে সম্পূর্ণরূপে বিনাশ করার জন্য নির্মূল করার বিরাট পরিকল্পনার প্রয়োজন। কিন্তু এই ব্যবস্থার বিশ্লেষণ করলে দেখা যাবে এ পদ্ধতির জন্য আমরা জাতির বা রাষ্ট্রের কিছুসংখ্যক শ্রেষ্ঠ সন্তানকে হারাবো। এবং সেই রক্ত ও তখন প্রতিশোধ নিতে উদ্যত হবে, কারণ এই ধরণের আংশিক বা সামগ্রিক পরিষ্কার করার কাজে জাতির শক্তি নিঃশেষের মুখোমুখি এসে দাঁড়াবে। এই ধরণের নীতি সবসময়ই নিরর্থকতায় পর্যবসিত হয় যদি সুরু থেকে এই মতবাদ ছোট্ট গণ্ডীর বাইরে ছড়িয়ে পড়ে।

এইসব কারণে এসব ক্ষেত্রে অন্যান্য বৃদ্ধির মতো এই মতবাদকে ভূমিষ্ঠ অবস্থাতেই নির্মূল করা সম্ভব। সময়ের সঙ্গে সঙ্গে এর প্রতিবোধ ক্ষমতা ও বেড়ে চলে। বয়েসের সঙ্গে এর ভেতরে ঠাঁই নেয় নব্য যুবকেরা—তবে অন্যরূপে এবং অন্য উদ্দেশ্য নিয়ে।

সুতরাং এই সত্য প্রতিষ্ঠিত যে কোন মতবাদকে নির্মূল করার প্রচেষ্টা, যদি সে প্রচেষ্টার ধর্মীয় কোন ভিত্ না থাকে এবং শুধু মতবাদই নয়,—সেই ধরণের দল বা পার্টিকে যা এইসব মতবাদের দ্বারা সৃষ্ট, অনেক ক্ষেত্রেই উল্টো ফল প্রাপ্তি যোগ ঘটে থাকে। এবং সেগুলো হয় নীচের কারণে :

সেই মতবাদ বিস্তারের মুখোমুখি যখন নিছক শক্তির প্রযোগ হয়, তখন সেই শক্তি প্রয়োগ ক্রমাগত এবং একটা নির্দিষ্ট পদ্ধতিতে হওয়া উচিত। এর মানে গিয়ে দাঁড়ায়, কোন মতবাদকে নিশ্চিহ্ন করতে হলে ক্রমাগত এবং সমানুপাতিক

কোন পদ্ধতির প্রয়োজন। সেই মুহূর্তে দ্বিধা দেখা দেবে, এবং সহ্য ক্ষমতার হেরফেরের জন্য শক্তি প্রয়োগের ভারসাম্যতা সঠিকভাবে বজায় রাখবে না ; যে মতবাদের বিরুদ্ধে এই শক্তি প্রয়োগ করা হয়েছে শুধুমাত্র সেই মতবাদই যে প্রথব হয়ে উঠবে তা' নয়, কিন্তু প্রতিটি নির্যাতন নতুন নতুন সমর্থক জোটাবে যারা এই পদ্ধতিত্তি নির্যাতিত। পুরোন কর্মীরা আরো তিক্ত হয়ে উঠবে যার দ্বারা তাদের মৈত্রীবৃন্দর শক্তি আরো বেশী বৃদ্ধি পাবে। তাই শক্তি যখন প্রয়োগ করা হয়. সাফল্য নির্ভর করে সেই শক্তির ভারসাম্যতার ওপরে। এই অধ্যাবসায হলো আর কিছুই নয়, নির্দিষ্ট ধর্মীয় মতবাদ। শক্তির প্রতিটি রূপ যার পেছনে ধর্মের দোহাই থাকে না, তা' এলোমেলো এবং অনির্দিষ্ট হ'তে বাধ্য। এই ধরণের শক্তির ক্ষেত্রে দেখা যাবে স্থিরতার অভাব, একমাত্র বিশ্বজনীন মতবাদের ক্ষেত্রে দেখা যায়, যা শ্রেষ্ঠমত হওয়ার পথে চলেছে। ব্যক্তিগত উৎসাহের বহিঃপ্রকাশ হলো এই ধরণের শক্তি ; সুতরাং সময়ের এবং মানুষের পরিবর্তনের সঙ্গে সঙ্গে যাব হাতে এর ভার পড়েছে আর চরিত্র এবং ব্যক্তিগত ক্ষমতার পরিপ্রেক্ষিতে এর ও পরিবর্তন ঘটে থাকে।

কিন্তু এটার সম্পর্কে আরো কিছু বলাব আছে ঃ প্রতিটি বিশ্বজনীন মতবাদ,—ধর্মীয় বা রাজনৈতিক যা-ই হোক্ না কেন,—অনেক সময়েই আরম্ভ বা শেষ কোথায় তা' ধরা মুস্কিল হয়ে পড়ে, বিরুদ্ধ মতবাদের নেতিবাচক আদর্শেব জন্য যতো না সংঘর্ষ লাগে, তাব চেয়ে অনেক বেশী হয় তার নিজস্ব আদর্শের ইতিবাচক ধ্যান ধারণার করণে। এই সংঘর্ষের মূল কারণ হলো আক্রমণে, আত্মরক্ষণে নয়। আর একটা সুবিধে হলো এর বস্তুতান্ত্রিকতাটা কোথায় তা' বোঝা যায়, কাবণ এই বস্তুতান্ত্রিকতাই হলো এর নিজস্ব আদর্শ। বিপরীতভাবে এটা বলা দুস্কর কখন নেতিবাচক উদ্দেশ্য বিরুদ্ধপক্ষের মতবাদকে ধ্বংস করতে অগ্রসর হবে এবং কার্য সম্পাদন করবে। এই একমাত্র কারণে বিশ্বজনীন মতবাদ হলো চরিত্রের দিক থেকে আক্রমণাত্বক, যার ছক নির্দিষ্ট এবং প্রচণ্ড শক্তিশালী ও চরিত্রগতভাবে স্থির ; বিশেষ করে যে সর্বজনীন মতবাদ আত্মরক্ষার কারণে বেছে নেওয়া হয়। সেই শক্তি আত্মরক্ষণের জন্যই ব্যবহৃত হয়, ততোক্ষণ পর্যন্ত যতোক্ষণ না এর ব্যবহারকারীরা উপযুক্ত এবং নতুন ধর্মীয় মতবাদের প্রচারক বলে প্রতিপন্ন হচ্ছে।

সংক্ষেপে নীচের ব্যাপারগুলোকে মনে রাখতে হবে ঃ সার্বজনীন মতবাদের বিরুদ্ধে শক্তি নিয়োজিত প্রতিটি যুদ্ধ নিস্ফলতায় পরিবেশিত হবে, যদি সেই সংঘর্ষ আত্মরক্ষণ ধরণের এবং নতুন কোন ধর্মীয় মতবাদের ওপর প্রতিষ্ঠিত না হয়। একমাত্র বিশ্বজনীন দু'টো মতবাদের ভেতরে দৈহিক শক্তি ক্রমাগত এবং

নির্দয়তার সঙ্গে সম্পাদন করা যায়, যা শেষ পর্যন্ত নিজের দিকের পাল্লা ভারী করবে। মাকসবাদের সংঘর্ষে পরাজয়ের কারণ এইখানেই।

এই কারণেই বিসমার্কের সমাজ-বিরুদ্ধ আইন ব্যর্থতায় পর্যবসিত হয়, এবং যা ভবিষ্যতে ও ব্যর্থ হ'তে বাধ্য; সবকিছু সত্ত্বেও। নতুন কোন সার্বজনীন মতবাদের ভিতই ছিল না যার উন্নতির ও অগ্রসরতার দরুণ এই সংঘর্ষকে বেছে নেওয়া হয়েছিল। বলা যেতে পারে শাসকবৃন্দ বা আইন কানুন বজায় রাখার জন্য পর্যাপ্ত শাসনব্যবস্থার ভিত্তিভূমি যার থেকে জীবন মৃত্যুর যুদ্ধের শক্তি আহরণ করা সম্ভব। যা একমাত্র উচ্চপদস্থ সরকারী কর্মচারী পণ্ডিত মূর্খদের চিৎকারেই প্রতিধ্বনিত হচ্ছিলো।

এর প্রধান কারণ হলো এর পেছনে পর্যাপ্ত পরিমানে ধর্মীয় কারণ ছিল না যার জন্য বিসমার্ক ব্যর্থ হয়েছিলেন তার সামাজিক আইনগুলোর বিচার এবং মেনে নেওয়ার জন্য এমন এক গোষ্ঠীর কাছে যারা নিজেরাই মার্কসবাদের ফল বিশেষ। এইভাবে সেই লৌহ সম্রাট যখন তার নিজেব সংঘর্ষের ভাগ্যকে মার্কসতত্ত্বের মধ্যবিত্তশ্রেণীর গণতন্ত্রের দিকে চালনা করে, তখন পুরো ব্যাপারটাই একটা হাস্যসকর পর্যায়ে এসে দাঁড়ায। সে বাগানের পরিচর্যার জন্য তাব উদ্দেশ্য থেকে সরে আসে। কিন্তু এটা হলো সার্বজনীন মতবাদের বিফলতার কারণ যা একদা মানুষকে আকর্ষণ করেছিল এবং যে ভিত্তিভূমি থেকে তাকে বিতাড়িত করা হয়েছিল। এইভাবে বিসমার্কের প্রচার পদ্ধতির ফলাফলটা সত্যই বিলাপের কারণ।

মহাযুদ্ধের সময়ে অথবা এটা সুরুর প্রাক্কালে, কারণ টারণগুলো কি অন্যরকম ছিল? দুর্ভাগ্যবশত নয়।

যতোই আমি তৎকালীন সরকারের সোস্যাল ডেমোক্র্যাসির প্রতি মনোভাব পরিবর্তনের প্রয়োজনীয়তা বিবেচনা করি, ঠিক যা মার্কসবাদের বিরুদ্ধে সমিতিবদ্ধ হবে, ততোই আমি বেশী করে উপলব্ধি করি যে এই মতবাদের বদলে বাস্তবতার পরিপ্রেক্ষিতে কোন মতবাদ থাকা উচিত। যদি সোস্যাল ডেমোক্র্যাসিকে ছুঁড়ে ফেলে নেওয়া হয়, তবে তার পরিবর্তে জনসাধারণকে কি উপহার দেওয়া হবে? এমন একটা আন্দোলনের অস্তিত্ব বর্তমানে নেই যা বিরাট এই কর্মীদলকে আকর্ষণ করতে পারে। এদের অবস্থা নেতৃত্ব ছাড়া। যে নেতৃত্বের অপেক্ষায় এই কর্মীদল আপক্ষারত। এটা একটা বোকার মতো কল্পনা যে আন্তর্জাতিক গোঁড়ার দল যারা এতোদিন ধরে শ্রেণী সংগ্রামে যুক্ত, অবিলম্বে তারা মধ্যবিত্ত সম্প্রদায়ের সঙ্গে হাত মিলাবে, অথবা আরো একটা শ্রেণী-সঙ্ঘ গড়বে। এই সঙ্ঘগুলোকে আপাতদৃষ্টিতে যতোই অসন্তোষের চোখে

দেখা হোক,—একথা অস্বীকার করার উপায় নেই যে, এই মধ্যবিত্ত সম্প্রদায়ের রাজনৈতিক নেতারা এই শ্রেণীর পার্থক্যকে সামাজিক জীবনের একটা প্রধান অঙ্গ বলে পরিগণিত হ'তো, যদি এটা রাজনৈতিক দিক থেকে তাদের অসুবিধার সৃষ্টি করতো। এই সত্যকে যদি তারা অস্বীকার করে, তবে তারা শুধু অপরিণামদর্শীই নয়, মিথ্যাভাষণেও পটু বটে।

বিশেষভাবে বলতে হয়, সবার বোঝা উচিত যে জনসাধারণকে তারা যতোটা বোকা মনে করে, সত্যিকারের তারা ততোটা বোকা নয়—এই সত্যটাকে রক্ষা করা। রাজনৈতিক ব্যাপারে এটা প্রায়ই থাকে যে অনুভব শক্তি জনসাধারণের বুদ্ধিমত্তার চেয়ে অনেক প্রখর। যদিও মতামতের দিক থেকে বলা হয়ে থাকে যে এই অনুভূতি শক্তির জন্যই আন্তর্জাতিক ব্যাপারে ওরা এতো বোকা—এই যুক্তি খণ্ডানো যায় যদি আমরা এই সত্যটাকে বিবেচনা করি যে শান্তিবাদী গণতন্ত্রও কম দুর্বল নয়। যদিও এরা সমস্ত মধ্যবিত্ত সম্প্রদায়ের থেকে সমর্থক আহরণ করে। যতোদিন পর্যন্ত লক্ষ লক্ষ নাগরিক সোস্যাল ডেমোক্র্যাসির সংবাদপত্র যা বলছে তা' গোগ্রাসে গিলবে, সহকর্মীদের খরচে তারা হাসির জোগাড় করার জন্য প্রভু বলবে; ভবিষ্যতে তারা এই খণ্ডগুলোকেই গিলবে—যদিও এই খাবারের থালা বিভিন্ন তরকারীতে সাজানো। তবে এই দুই ক্ষেত্রেই পাচক এক এবং অভিন্ন—অর্থাৎ ইহুদী।

সবারই সতর্কভাবে এই বিপরীত সত্যকে বিচার বিশ্লেষণ করা উচিত। এটা প্রতিষ্ঠিত সত্য এই শ্রেণী সংগ্রামের সঙ্গে আদর্শের কোন সম্পর্ক নেই, যদিও নির্বাচনের সময়ে এই মাদকতাই ওষুধ হিসেবে কাজ করে। আমাদের এই বিশাল জনতা এই শ্রেণী বিষয়ে ভীষণ জেদী; সঙ্গে সঙ্গে যারা হাতে কাজ করা শ্রমিক ও তাদের ও ঘৃণার চোখে দেখে—এটা কাব্যের দিবাস্বপ্ন দেখা নয়, এ হলো সত্যিকারের বাস্তব অবস্থা। এই মনোবৃত্তি শুধু আমাদের তথা-কথিত বুদ্ধিমান শ্রেণীর মানসিক ধারার পরিচয়ই বহন করে না। এটাও প্রমাণ করে যে তারা যে পরিবেশে মার্কস নামক প্লেগটা বেড়ে চলেছে তা' অনুধাবন করতেও অক্ষম; কারণ মার্কসতত্ত্ব আমরা যা হারিয়েছি তা' পুনরুদ্ধার করতে কখনই সক্ষম হবে না।

মধ্যবিত্ত সম্প্রদায়ের সংগঠন—এই নামে যারা নিজেদের পরিচিতি দিয়েছে—কখনই নিম্নশ্রেণীর ওপরে তাদের প্রভাব বিস্তার করতে পারবে না বা তাদের ধারণাটাকে বদলাতে পারবে না। তার কারণ দুটো পৃথিবী ঠিক বিপরীতভাবে দুই মেরুতে দাঁড়িয়ে। এর একটা অংশ প্রাকৃতিক আর অপর অংশ কৃত্রিম উপায়ে দ্বিখণ্ডিত। এই দুই পক্ষেরই কিন্তু চিন্তাধারা এক, এবং সেটা হলো

পরস্পরের সঙ্গে পরস্পরের সংঘর্ষ। কিন্তু এই ধরণের সংঘর্ষে নবীনরাই জয়ী হবে, অর্থাৎ মার্কসবাদ।

১৯১৪ সালে সোশ্যাল ডেমোক্রাসির বিরুদ্ধে সংঘর্ষটা বেশ তাৎপর্যপূর্ণ ছিল। কিন্তু বাস্তবে কোন বদলের জন্য কবে এই সংঘর্ষ শেষ হবে, তা' নিয়ে দ্বিধা দেখা দেয়। সেই জায়গায় জেগে উঠে একটা শূন্যতা।

যুদ্ধের অনেক আগেই আমার ধারণা একই ছিল, যে কারণে তৎকালীন কোন রাজনৈতিক দলেই যোগ দিই নি। যুদ্ধের সময়ে আমার এই মনোভাব আরও দৃঢ় হয় যে সচরাচর পথে সোশ্যাল ডেমোক্রাসির বিরুদ্ধাচারণ অসম্ভব, কারণ তারজন্য এই রকম একটা দলের প্রয়োজন যা শুধু সংসদীয় দল নয়, তার চেয়ে কিছু বেশী। কিন্তু সেরকম কোন দল তখন ছিল না।

আমার অন্তরঙ্গ সহকর্মীদের সঙ্গে এই ব্যাপারটা নিয়ে আমি প্রায়ই আলোচনায় বসতাম। এবং এই সময়েই আমি স্থির প্রত্যয় হই যে ভবিষ্যত জীবনে আমাকে রাজনীতির আসরে ঢুকতে হবে। আমি মাঝে মাঝেই বন্ধুদের যা প্রতিশ্রুতি দিতাম, সেটাই আমাকে সক্রিয় রাজনীতিতে অংশ গ্রহণের জন্য উদ্বুদ্ধ করে যুদ্ধের পরে। অবশ্যই আমার পেশাগত কাজের পাশাপাশি। এবং এই বিষয়ে আমি নিশ্চিত যে এই পথ আমি অনেক চিন্তা ভাবনার পরেই বেছে নিয়েছিলাম।

## ষষ্ঠ অধ্যায়

# ॥ যুদ্ধের প্রচারকার্য ॥

রাজনৈতিক ঘটনাবলীর গতিপথ নিরীক্ষণ করতে গিয়ে আমাকে সবচেয়ে বেশী আকর্ষণ করতো এর সজ্ঞবদ্ধ প্রচারকার্যের সজীব দিকটা। মার্কসবাদীরা খুব ভালোভাবেই জানতো এই যন্ত্র কী করে বাজাতে হয়, এবং বাস্তবক্ষেত্রে তার সঠিক প্রয়োগ। শীঘ্রই আমি উপলব্ধি করি যে সঠিক সজ্ঞবদ্ধ প্রচারকার্যটা শিল্পের পর্যায়ে পড়ে এবং এই শিল্প আমাদের মধ্যবিত্ত সম্প্রদায়ের কাছে একেবারে অজানা। লুইগারের সময়ে খ্রীষ্টান—সোস্যালিষ্ট পার্টি একমাত্র এই যন্ত্রের কিছুটা প্রয়োগ করে, এবং তাদের সাফল্যের জন্য তারা যথেষ্ট পরিমাণে এর কাছে ঋণী।

যুদ্ধের সময়েই একমাত্র আমরা বুঝতে পারি যে সজ্ঞবদ্ধ প্রচারকার্য নির্দিষ্ট নীতিতে চালিয়ে গেলে তাতে কী প্রচণ্ড সাফল্য আসে। কিন্তু এবারেও দুর্ভাগ্য-বশত ব্যাপারটাকে অন্যদিকে ছুঁড়ে দেওয়া হয় আমাদের দিকের প্রচারকার্য যেভাবে করা উচিত ছিল,—বাস্তবে করা হয়েছিল তারচেয়ে অনেক নিকৃষ্টভাবে। জার্মান খবরাখবর পদ্ধতি এবারেও পরিপূর্ণ ব্যর্থতায় পর্যবসতি হয়েছিল—যে কারণে প্রতিটি সৈনিক ব্যর্থ হ'তে বাধ্য—এবং সেটাই আমাকে সজ্ঞবদ্ধ প্রচার-কার্য চালাবার ব্যবস্থার সমস্যা সম্পর্কে ব্যাপকভাবে আগ্রহী করে তোলে। আমার এই বিষয়ে বাস্তব শিক্ষা নেওয়ার প্রচুর সুযোগও ছিল। যদিও দুর্ভাগ্য-বশত সেই শিক্ষা খুব ভালো মতো দিয়েছিল আমাদের শত্রুরা। আমাদের দিকের দুর্বল দিকটা শত্রুরা খুব ভালোভাবে ব্যবহার করেছিল এবং সেই ব্যবহারটা এতো সাথকভাবে রূপায়িত যে, যে কেউ অন্তত এই ব্যাপারে তাদের প্রচণ্ডরকমের প্রতিভাধর বলে স্বীকার করতে দ্বিধা করবে না। শত্রুদের সেই প্রচারকার্যের থেকেই আমি প্রশংসনীয়ভাবে আমাদের করণীয় কাজকে খুঁজে পাই। এর থেকে যে শিক্ষা নেওয়ার প্রয়োজন,—দুর্ভাগ্যবশত আমাদের পক্ষের তথাকথিত প্রতিভাধরদের সেদিকে কোন আকর্ষণই করে নি। তারা হলো এই সবের উর্দ্ধে—এইসব শিক্ষা গ্রহণের প্রয়োজনীয়তার পক্ষে অনেক বেশী ধূর্ত। যাইহোক, তাদের এই শিক্ষার কোন সৎ উদ্দেশ্যই ছিল না।

আমাদের তরফে কি কোনরকম সজ্ঞবদ্ধ প্রচার কার্যের ব্যবস্থা ছিল? দুঃখের সঙ্গে তার উত্তরটা হলো নেতিবাচক। এবং যা কিছু এই উদ্দেশ্যে করা হয়েছে, তা' এতোই অপ্রতুল এবং ভুলে ভরা যে তা প্রয়োজন মেটাবার

পরিবর্তে ক্ষতিই করেছে বেশী। সংক্ষেপে পুরো ব্যবস্থাটাই ছিল অপ্রতুল। মনস্তত্বের দিক থেকেও সমস্ত ব্যাপারটাই ভুলে ভর্তি। যারাই মনোযোগের সঙ্গে জার্মান প্রচারকার্যের ব্যবস্থাটাকে অনুধাবন করেছে, তাদের বিচারে এই মতামত প্রকাশ পেয়েছে, আমাদের জনসাধারণের এমন কি এটার মূল প্রশ্নেও পরিষ্কার কোন ধারণা ছিল না: সঙ্ঘবদ্ধ প্রচারকার্য কি এগিয়ে নিয়ে যাওয়ার রাস্তা নাকি শেষের বিন্দু?

প্রচারকার্য এগিয়ে নিয়ে যাওযার পথ এবং অত্যন্ত প্রয়োজনীয়ও বটে। এর সম্পর্কে শেষেব বিন্দুর মূল্যায়ণ ধরে এবং কি উদ্দেশ্যে এটা করা হচ্ছে—সেই উদ্দেশ্যটা সম্পর্কে একটা স্পষ্ট ধারণাও থাকা চাই।

এটাকে এইভাবে সঙ্ঘবদ্ধ করতে হবে, যাতে এর নির্দিষ্ট উদ্দেশ্যে উপনীত হ'তে তা' সাহায্য করবো; এবং একথা স্বাকৃত যে এব উদ্দেশ্য অনুসারে এর কর্মপদ্ধতির ও পরিবর্তন হয়ে থামে। এবং প্রচারকাযের চরিত্রও সেই ভাবেই গঠিত হওয়া উচিত।

যুদ্ধের সময়ে আমরা যে কারণের জন্য লড়াই করেছিলাম তা' যে শুধু মহৎ-ই ছিল তাই নয়, মানুষ যে কারণে কাযশক্তি নিয়োগ করতে পারে, সেই কারণের জন্যই আমরা যুদ্ধ করেছিলাম। আমরা যুদ্ধ করেছিলাম আমাদের দেশের স্বাধীনতা এবং মুক্তির জন্য; আমাদের ভবিষ্যত মঙ্গলের নিরাপত্তার খাতিবে এবং জাতির সম্মানের জন্য, বিতর্কমূলক সমস্ত মতামত সত্বেও। একথা অনস্বাকায যে এই সম্মানের অস্তিত্ব বাস্তবে ছিল না, যার অস্তিত্বের প্রযোজন অনস্বীকায—.য জাতিব সম্মান নেই আজ হোক্ কাল হোক্ সে তার স্বাধীনতা এং মুক্তি হারাবেই। এই ব্যাপারটা ঘটে উচ্চ বিচারকর্মের পদ্ধতির পথ ধরে, কাপুষের দলের স্বাটীনতার কোন দাবী-ই নেই। যে দাস, তার আবার সম্মান কিসের। সেই সম্মানের উল্লেখটাই তার পক্ষে পরিহাসের ব্যাপার হযে দাঁডায়।

জার্মানী যুদ্ধে নেমেছিল তার অস্তিত্ব রক্ষার জন্য। সুতরাং যুদ্ধের প্রচার-কার্যের উদ্দেশ্য হওযা উচিত ছিল যাতে যুদ্ধ করার উৎসাহটাকে বর্দ্ধিত করা এবং সেই যুদ্ধে জয়ের পথ প্রশস্ত করা যায়।

কিন্তু যখন জাতিরা তাদের অস্তিত্বরক্ষার প্রয়োজনে সংগ্রামে রত,—যখন অস্তিত্ব থাকবে, কি থাকবে না' এই প্রশ্নের উত্তর অপেক্ষা করছে,—তখন সবরকমের মনুষ্যত্ব এবং রুচি ইত্যাদি বিষয়গুলো একপাশে সরিয়ে রেখে দেওয়াই যুক্তিসংগত। কারণ এসব আদর্শের অস্তিত্ব তো হওয়ার নয়, মানুষের সৃজনশীল চিন্তায়, যা তার সঙ্গে সঙ্গে নিশ্চিহ্ন হয়ে যায়। প্রকৃতি তাদের খোঁজও

রাখে না। উপরন্তু, খুব কম বা অল্প সংখ্যক জাতির এই চারিত্রিক বৈশিষ্ট থাকে। মানবতা এবং রুচিবিজ্ঞান বিষয়ক আদর্শগুলো পৃথিবীর জনবসতির সঙ্গে অদৃশ্য হয়ে যাবে। এবং সঙ্গে সঙ্গে সেই জাতিও বিলুপ্ত হয়ে যায়, যারা এর স্রষ্টিকর্তা এবং রক্ষক।

যখন জাতি তার অস্তিত্বরক্ষার সংগ্রামে রত, তখন এইসব আদর্শ হলো দ্বিতীয় পর্যায়ের ভাবনা। যে মুহূর্তে জাতি যুদ্ধের মুখোমুখি দাঁড়িয়ে—তখন এগুলো শুধু জাতির মনের জোবই কমিয়ে দেবে, সুতরাং এসব চিন্তা ভাবনা ঝেড়ে ফেলে দেওযাই যুক্তিযুক্ত। একমাত্র এটাই দৃশ্যমান যার দ্বারা সংগ্রামে রত একটা জাতিকে বিচার করা যায়।

মানুষের অনুভূতি সম্পর্কে মনটেকের অভিমত হলো যুদ্ধেব সময সবচেয়ে অপ্রয়োজনীয় হলো যতো সত্বর সম্ভব মত স্থির করা এবং যতো নির্দয়ভাবে যুদ্ধ করা যায়—সেটাই হয মনুষ্যত্বের সবচেয়ে বড পরিচয়। যখন কেউ এব উত্তরে রুচিবিজ্ঞান ইত্যাদি বড বড কথা বলে, তখন তার একটাই উত্তর দেওযা সম্ভব। যুদ্ধের সময়ে অস্তিত্বরক্ষাটাই হলো সবচেযে বড, তখন অন্য কোন অধীন বিষয়ের কথা উল্লেখ করাই উচিত নয়। দাসত্বের জোয়াল হলো যা সব সময় কাঁধে চেপে বসে থাকে। এটাই হলো মানুষের জীবনের সবচেয়ে দুর্ভাগ্য জনক অভিজ্ঞতা যা তাকে একরকম বাধ্য হযেই সহ্য করতে হয়।

সোয়াবিঙ্‌•ক্ষয়শীলেরা কি জার্মানীর আজকের ভাগ্য সম্পর্কে আশাবাদী? অবশ্যই কেউ-ই এই প্রশ্নটাকে ইহুদীদের সঙ্গে আলোচনা কবতে বলবে না। কারণ তারা হলো আজকের তথাকথিত সংস্কৃতির সুগন্ধের আবিষ্কারক। তাদের অস্তিত্বই হলো ঈশ্বরের স্রষ্টির সবচেয়ে দেহধারী ব্যতিক্রম।

যুদ্ধের সময়ে এইসব আদর্শ যা সুন্দর এবং মানসিকগুণে সমৃদ্ধ তার কোন স্থান নেই তারা যুদ্ধের প্রচারকার্যের উপযুক্ত মালমশলাও নয়।

যুদ্ধ চলাকালে প্রচারকার্য হলো সেই যুদ্ধের শেষকথা। এবং এই সমাপ্তি হলো জার্মান জাতির অস্তিত্বরক্ষারও শেষ পর্যায়। সুতরাং প্রচারকার্যের প্রয়োজনীয়তা এবং উদ্দেশ্য এই স্রষ্টিকোণ থেকেই দেখা উচিত। সবচেয়ে নিষ্ঠুর অস্ত্রই হলো এক্ষেত্রে সবচেয়ে মানবীয়তার গুণে সমৃদ্ধ, অবশ্য যদি তারা সেই যুদ্ধ সত্বর শেষ করতে সাহায্য করে। এবং সেইসব পদ্ধতিই সুন্দর এবং সম্মানীয় যা নাকি জাতির ঐতিহ্য এবং স্বাধীনতা বজায় রাখে। সম্ভবত এই মনোভাব নিয়েই এই জীবন-মৃত্যু যুদ্ধের প্রচারকার্য চালানো উচিত।

---

•সোয়াবিঙ্‌ হলো মিউনিকের শিল্পীদের আস্তানা, যাতে তাদের ছবি আঁকায় স্টুডিও পড়াশোনার জায়গা—বিশেষ করে যাযাবর শিল্পীদের।

যদি এই জিনিষগুলোই তাদের শাসকবর্গকে বলা হয়,—এবং তারা যদি বুঝতে পারে তবে যুদ্ধের প্রচারকার্য কি ধরণের এবং কোথায় হবে এই নিয়ে অস্ত্র হিসেবে এটাকে ব্যবহারে আর দ্বিধা দেখা দেবে না।

কারণ এই প্রচারকার্য আর কিছুই নয় একটা বিশেষ অস্ত্র, যারা এর সঠিক ব্যবহার জানে তাদের হাতে এই অস্ত্রই ভয়ংকর হয়ে ওঠে।

দ্বিতীয় প্রশ্ন হলো এর চূড়ান্ত প্রয়োজনীয়তা সম্পর্কে: প্রচারকার্য কাদের উদ্দেশ্যে চালানো উচিত ?

প্রচারকার্যের লক্ষ্য হওয়া উচিত সুবিশাল জনতা। বুদ্ধিজীবি সম্প্রদায় অথবা যাদের আজকে বুদ্ধিজীবি বলে আখ্যা দেওয়া হয়েছে,—তাদের কাছে নিছক প্রচারকার্য চলে না, তাদের জন্য প্রয়োজন এর বৈজ্ঞানিক ব্যাখ্যা। তবে প্রচারকার্যের সঙ্গে বিজ্ঞানের সম্পর্ক অত্যন্ত ক্ষীণ, যেমন ক্ষীণ শিল্পকলার সঙ্গে প্রাচীরপত্রের—এর সংবাদ বহনের ক্ষমতার দিকটার বিবেচনায় প্রাচীরপত্রের বিজ্ঞাপনে শিল্পীর দক্ষতার প্রকাশ হলো তার রেখায় রঙের বৈচিত্রে কতো লোককে তা' আকর্ষণ করে। এই বিজ্ঞাপন প্রাচীরপত্রের উদ্দেশ্য, যা শিল্প প্রদর্শনীতে এই প্রাচীরপত্র কতো বেশী সংখ্যক লোককে টানতে পারে। যতো বেশী লোক আসে,—প্রাচীরপত্রের বিজ্ঞাপন ততো ভালো বলে বিবেচিত হয়ে থাকে। যদিও জনসাধারণকে এটা আকর্ষণ করে থাকে,—তবু কিছুতেই এটাকে শিল্পের পর্যায়ে ফেলা যায় না। প্রাচীরপত্র শিল্প প্রদর্শনীতে শিল্পের বিকল্প কখনই নয়। তারা সম্পূর্ণ ভিন্ন। সুতরাং যারা শিল্প নিয়ে পরীক্ষা নিরীক্ষা করতে উৎসুক, তাদের প্রাচীরপত্র দিয়ে সেই ইচ্ছা পূরণ করা সম্ভব নয়, তারজন্য অন্য কিছুর দরকার। সত্যিকথা বলতে কি, এই উদ্দেশ্যে প্রদর্শনী গ্যালারীতে ঘোরাফেরা করার কোন অর্থই হয় না। শিল্পের ছাত্রদের প্রতিটি প্রদর্শিত ছবি খুঁটিয়ে দেখা উচিত, যাতে ধীরে ধীরে তার ভেতরে একটা বিচার শক্তি গড়ে উঠে। ব্যাপারটা প্রচারকার্যের ব্যাপারেও একই।

প্রচারকার্যের উদ্দেশ্য কোন এক ব্যক্তিবিশেষের জন্য নয়, জনসাধারণের বিশেষ কোন বস্তুর প্রতি দৃষ্টি আকর্ষণ করাই হলো এর কাজ, একমাত্র এই পথেই তা জনসাধারণের ঘরে ঘরে পৌঁছে দেওয়া সম্ভব।

এখানে প্রচারকার্যের শিল্প কুশলতা এতো পরিষ্কার এবং জোর করে মানুষের মনের মধ্যে গেঁথে দেওয়া যায়, যা তার মধ্যে একটা বিশেষ মতবাদ বিষয়টার বাস্তবতা সম্পর্কে গড়ে তোলে, তার প্রয়োজনীয়তা এবং চারিত্রিক দিকটার সবিশেষ প্রয়োজনীয়তা ও সে উপলব্ধি করতে পারে।

যেহেতু এই শিল্প এখানেই শেষ নয়, কারণ এর উদ্দেশ্য হলো প্রাচীরপত্রের বিজ্ঞাপনের মতো; যার দ্বারা সুবিশাল জনসাধারণকে আকর্ষণ করা হয়। ব্যক্তিগত কোন একজনের জন্যে নয় যে ইতিমধ্যে বিষয়টা সম্পর্কে একটা ধারণা নিয়ে বসে আছে, অথবা বিষয়টাকে বস্তুতান্ত্রিক দিক দিয়ে বিচার করে একটা ধারণায় উপনীত হ'তে চায়—কারণ প্রচারকার্যের উদ্দেশ্যই সেটা নয়। এর আবেদন হওয়া উচিত জনসাধারণের অনুভূতির কাছে, বিচারবুদ্ধির কাছে নয়।

সমস্তরকম প্রচারকার্য জনপ্রিয় উপায়ে পরিবেশন করা উচিত এবং এর বুদ্ধিমত্তার দিকটাও এমনভাবে ঠিক করা উচিত যা অপেক্ষাকৃত কম বুদ্ধিসম্পন্ন জনসাধারণের মধ্যে ডিঙিয়ে না যায়, কারণ এদের উদ্দেশ্যই তো প্রচারকার্য চালানো। সুতরাং এর বুদ্ধিমত্তার দিকটা এমন হওয়া উচিত যাতে সাধারণ জনসাধারণের মধ্যে এটা পৌঁছতে পারে। যখন একটা পুরো জাতিকে এর আওতায় আনা প্রয়োজন, বিশেষ করে যুদ্ধের প্রচারকার্যের সময়ে, তখন উচ্চ বুদ্ধিমত্তা সম্পন্ন নেতাকে এড়াবার জন্য এতো বেশী মনযোগ দেওয়ার প্রয়োজন নেই। কারণ একটা দল সবসময়ই থাকে যারা সাধারণের চেয়ে অধিক যুক্তিসম্পন্ন।

যতো বেশী বৈজ্ঞানিক প্রচলিত ধারায় এবং যতো বেশী পরিমাণে তা জনতার অনুভূতির উদ্দেশ্যে প্রচারিত করা হবে, ততো চরম সাফল্য আসবে প্রচারকার্যের সত্যিকারের মূল্যায়ণ এতেই নিহিত, ছোট্ট বুদ্ধিমত্তা বা শিল্পপ্রেমিক গণ্ডীতে নয়।

প্রচারকার্যের শৈল্পিক দিকটা হলো যার দ্বারা এটা জনসাধারণের কল্পনার দিকটা তাদের সূক্ষ্ম অনুভূতিতে আঘাত দিয়ে জাগাতে পারে. এর মনস্তত্বের দিকটার গড়ন এমনভাবে হওয়া উচিত যা জাতীয়তা স্তরে গিয়ে আবেদন জানাতে সক্ষম হয়। এই ব্যাপারটাই আমাদের মধ্যে যাদের বুদ্ধিশুদ্ধি একেবারে উচ্চ-স্তরের তারা বুঝতে পারে না, এটাই হলো তাদের মানসিক গর্ব বা জড়তার একটা প্রকৃষ্ট প্রমাণ।

একবার যদি আমরা বুঝতে সক্ষম হই যে এই প্রচারকার্যের প্রবৃত্তিজনক শক্তি কতো তীব্র জনসাধারণের ভেতরে, তবে নীচের ফলাফলগুলো আমরা প্রত্যক্ষ করবো:

প্রচারকার্যের সংগঠন এবং প্রচার এমনভাবে হওয়া উচিত নয় যে এটা মনে হবে বহুপ্রকার বৈজ্ঞানিক যন্ত্রপাতির সমন্বয়ে গঠিত।

জনসাধারণের ধারণ ক্ষমতা অত্যন্ত পরিসীমিত; এবং তাদের বোঝার ক্ষমতাও দুর্বল। অপরদিকে, তারা যে কোন ব্যাপার সত্বর ভুলে যায়।

থাকে। মার্কসবাদীরা সমস্ত দোষ সেই লোকটার ঘাড়ে চাপিয়ে দেয়, যে একা অতি মানবের লৌহ কঠিন ইচ্ছা এবং অদম্য উৎসাহ নিয়ে জাতিকে সেই দুর্ঘটনা এবং লজ্জাকর পরিস্থিতির হাত থেকে বাঁচাতে চেষ্টা করেছিল। মহাযুদ্ধের পরাজযের দায়ভাগ লুডেনর্ডফের ঘাডে চাপিয়ে দিয়ে তারা নৈতিক অস্ত্রটা যা নাকি শত্রুদের পক্ষে বিপদজনক দূরে সরিয়ে দিয়ে বিশ্বাস-ঘাতকদের পিতৃভূমির প্রতি বিচারের পথ প্রশস্ত করে দেয়। এইসবগুলোর পেছনের উদ্দেশ্যটা হলো—যেটা সর্বতোভাবে সত্য, যদিও এটা হলো একটা বিরাট বড মিথ্যা যে পেছনে একটা মহৎ শক্তি কাজ করে যাচ্ছে। কারণ সাধারণ জনতার বিরাট একটা অংশকে তাদের অনুভূতির স্তরকে ভুল বোঝানো সম্ভব, কিন্তু তা' সচেতনে বা সজ্ঞানে সম্ভব নয়। সুতরাং তাদের এই মানসিক অবস্থাতে তারা বিরাট মিথ্যার কাছে যতো সহজে বলি হয়, ছোটখাটো মিথ্যার কাছে ততোটা নয়। কারণ জীবনের নানা প্রসঙ্গে তারা ছোটখাটো মিথ্যা বলেই থাকে। কিন্তু তাদের জীবনে বড মিথ্যার কোন স্থান নেই। প্রকাণ্ড মিথ্যা তাদের কাছে মাথা তুলতেও সক্ষম হয না, এবং তাদের পক্ষে একটা অবিশ্বাস্য যে অন্য কেউ সত্যটাকে কুখ্যাতভাবে বিকৃত করার ধৃষ্টতা রাখে। তাদের মন সব সময়ই সন্দেহের দোলায় দোলে যে এর পেছনে নিশ্চয়ই অন্য কোন ব্যাখ্যা আছে। বিরাট মিথ্যা সব সময় পেছনে একটা ছাপ রেখে যায়। এবং সেই ছাপ মুছে ফেলে দিলেও নিশ্চিহ্ন হয় না; এটা পৃথিবীর সমস্ত মিথ্যাবাদী বিশেষজ্ঞদের জানা। বিশেষ করে মিথ্যার বেসাতি নিয়ে যাদের নিত্য ঘর সংসার, তারা ভালো করেই জানে কি করে মিথ্যাটাকে জঘন্যতম উপায়ে ব্যবহার করতে হয়।

স্মরণাতীত কাল হ'তে ইহুদীরা অন্যান্যদের থেকে খুব ভালো করে জানে কি করে মিথ্যা এবং মিথ্যা অপবাদকে চরমভাবে কাজে লাগাতে হয়। তাদের নিজেদের অস্তিত্বই কি চরম মিথ্যার ওপরে নয়? বলা হয়ে থাকে তারা ধর্মীয় জাতি। কিন্তু বাস্তবিক পক্ষে দেখতে গেলে আদৌ কি ইহুদীরা একটা জাতি? এবং তা' যদি সত্য হয় তবে কি জাতি? মানবজাতি যে মহান চিন্তানায়কের জন্ম দিয়েছিল ইহুদীদের সম্পর্কে তার বিবৃতি সর্বাংশে সত্য। সোপেনহাওয়ার ইহুদীদের বলতো, 'মিথ্যাবাদীর চরম গুরু।' যারা এই বিবৃতির সত্যাসত্য দিকটাকে অনুধাবন করে না বা বিশ্বাস করতে চায় না, তদের পক্ষে সত্য প্রতিষ্ঠা করা কিছুতেই সম্ভব নয়।

আমরা এটা জার্মান জাতির পরম সৌভাগ্য বলবো যে এই চরম দুর্দশার দিনগুলোয় হঠাৎ ঘটনাচক্রে ছেদ পড়ে এবং তা' ভয়ানক বিপর্যয়ে পরিবর্তিত

হয়। যদি ব্যাপারটা ধীর গতিতে পরিণতির দিকে এগিয়ে চলতো, আস্তে হলেও জাতি নিশ্চিত ধ্বংসের গর্ভে নিক্ষেপিত হ'তো। রোগটাও হ'তো দীর্ঘস্থায়ী ; যেখানে রোগটা কঠিন হওয়াতে বাইরের সবার চোখে ধরা পড়ে গেছে ; এটা কোন দুর্ঘটনা নয় যে মানুষ কালো প্লেগ রাজরোগের চেয়ে তাড়াতাড়ি নিরাময় করতে শিখেছে। কারণ প্রথমটা মৃত্যুর ভয়াল রূপ ধরে আসে, যা দেখে সমগ্র মানবজাতি শিউরে ওঠে ; আর অন্যটি আসে কপটতার ভান করে। প্রথমটা চরম ভয় ধরিয়ে দেয়, অন্যটা ভেতরে ভেতরে গোপনে কাজ করে চলে। ফলাফল হলো, মানুষ প্রথমটার বিরুদ্ধে ভয়ানক ভাবে ভয় পেয়ে গিয়ে সমস্ত শক্তি দিয়ে প্রতিরোধের চেষ্টা করে, অপরদিকে রাজরোগের বিরুদ্ধে প্রতিরোধের ব্যবস্থা অনেক দুর্বলতর। এইভাবে মানুষ প্লেগকে নির্মূল করতে সক্ষম হলেও রাজরোগ নির্মূল করা তাদের পক্ষে সম্ভব হয়ে ওঠেনি।

জাতির জীবনে রোগের ক্ষেত্রেও এটা সর্বাংশে সত্য। যতোদিন না পর্যন্ত এই রোগ বিপর্যয়-স্বরূপ হয়ে দাঁড়ায়, জনসাধারণ এতে অভ্যস্ত হয়ে পড়ে বশবর্তী হয়ে যায়। তখন ভাগ্যের একটা ধাক্কায়, যদি ও সেটা তিক্ত—ভাগ্য নির্ধারণ করে দেয় ধীর গতিতে। তা' হ্রাস পাবে নাকি, বলির জন্য উৎসর্গকৃত মানুষগুলোকে সেই রোগের শেষ পর্যায়ে এনে দাঁড় করাবে। বেশীর ভাগ এই আকস্মিক দুর্ঘটনা তৎক্ষণাৎ সারানো না গেলেও দীর্ঘদিন ধরে প্রচেষ্টা চালিয়ে যেতে হয়।

কিন্তু এক্ষেত্রেও সর্বপ্রথমে প্রয়োজন ভেতরকার গুপ্ত কারণটাকে টেনে বার করা যা থেকে এই রোগের উৎপত্তি।

সবচেয়ে প্রয়োজনীয় প্রশ্নটা হলো মূল কারণের থেকে যে পরিবেশে এটা বেড়ে উঠেছে তাকে আলাদা করা। আর যতোদিন পর্যন্ত এই রোগের বীজাণু দেহে থেকে যায়, ততোদিন পর্যন্ত এটাকে রোগমুক্ত করা সত্যই কষ্টকর। এবং দীর্ঘদিন ধরে থাকায় এটা দেহের একটা অঙ্গ বিশেষ হয়ে দাঁড়ায়। অনেক সময়েই দেখা যায় সময়ের সঙ্গে সঙ্গে এই বিষাক্ত বীজ জাতির একটা অঙ্গে পরিণত হয়ে গেছে, তখন কিছুতেই এটাকে মুক্ত করা আর সম্ভব হয়ে ওঠে না। তখন এটাকে প্রয়োজনীয় একটা শয়তান বলে ধরে নেওয়া হয়। সুতরাং এই বিদেশী বীজাণু শরীরের ভেতর থেকে খুঁজে বার করার প্রচেষ্টা থেকেই মানুষ নিরত থাকে।

যুদ্ধ পূর্বের দীর্ঘ শান্তির দিনগুলোতে এই শয়তানের উপস্থিতি নিশ্চয়ই ছিল। কিন্তু একবার বা দু'বারের বেশী তাদের খুঁজে বার করার কোন প্রচেষ্টাই হয়নি। এখানেও আবার সেই অর্থনৈতিক অবস্থাটাই নজরে এসেছে

যা নাকি সহজে দৃশ্যমান। অপর যে শয়তানগুলো নীরবে দেহের অভ্যন্তরে আত্মগোপন করে আছে তার চেয়ে।

ক্ষয়রোগের অনেকগুলো চিহ্নই সেদিন বর্তমান ছিল, যার ওপরে বিশেষভাবে চিন্তা করাটা উচিত ছিল। অর্থনৈতিক দুরবস্থা সম্পর্কে নীচের কথাগুলো বলা যায়:

যুদ্ধের আগে বিপুল পরিমাণে জনসংখ্যা বৃদ্ধি পাওয়াতে অর্থনৈতিক বা রাজনৈতিক উন্নতির চেয়ে দৈনন্দিন রুটি জোগাড়ের সমস্যাটাই বড় হয়ে ওঠে; কিন্তু দুর্ভাগ্যবশত যারা এইজন্য দায়ী, তাদের মাথায় কিছুতেই সঠিক সমাধানটা আসে না; তাই তারা সস্তায় বাজীমাৎ করার রাস্তাটাই বেছে নেয়। নতুন সীমান্ত দখলের ধারণাটাকে পরিত্যাগ করে তার পরিবর্তে এদের ব্যবসার তালে দুনিয়া জয়ের প্রচেষ্টাটাকেই শেষমেষ ক্ষতিকারক অসীম শিল্পকেন্দ্রীক করে তুলেছিল।

তার সর্বপ্রথম এবং প্রধান ভয়াবহ ফলাফল হলো কৃষিজীবী সম্প্রদায়কে দুর্বল করে দেওয়া; যাদের পতন নিম্নজীবিদের মধ্যে দারিদ্রটাই শুধু বাড়িয়ে চলেছে; যার শেষ হয়েছে ভারসাম্যহীনতায়।

ধনী এবং দরিদ্রের পার্থক্যটা এতোই প্রকট হয়ে পড়ে যে সেটা চোখে পড়ার মতো! বিলাসিতা এবং দারিদ্রতার এতো ঘেঁষাঘেষি সহাবস্থান যে তার ফলাফল শোচনীয় হ'তে বাধ্য। অভাব এবং বেকারত্ব আশ্চর্যজনক খেলা দেখাতে সুরু করে, যার পরিণতি চরম অসন্তোষ এবং পরস্পরের তিক্ততায়। তার ফল হয় জনসাধারণ রাজনীতিতে বিভিন্নমুখী হয়ে পড়ে। ব্যবসায়িক উন্নতির সঙ্গে সঙ্গে অসন্তোষও বেড়ে চলে। ব্যাপারটা এমন এক জায়গায় এসে ঠেকে যে আর চলতে পারে না, সকলেরই মনে এই ধারণাটা জন্মায়। যদিও কারোরই ধারণা ছিল না যে সত্যিকারের কি ঘটতে যাচ্ছে।

ছড়িয়ে থাকা অসন্তোষ যে জনজীবনে কতো গভীরে পৌছেছিল, এগুলোই হলো টিপিক্যাল এবং দৃশ্যমান চিহ্ন। তারচেয়েও খারাপ হলো শিল্পায়িত করার দরুণ জাতির দৃশ্যমান অবস্থা।

শিল্পই দেশকে চালনা করতে সুরু করে এবং অর্থ ঈশ্বরের জন্য নির্দিষ্ট জায়গাটা দখল করে এমনভাবে বসে যে তা' দিয়ে শুধু যে যা ইচ্ছে করা সম্ভব তা' নয়, সবাই তার কাছে মাথা নত করতেও বাধ্য হয়। স্বর্গের ঈশ্বর যেন পুরনো দিনের প্রতীক হয়ে দাঁড়ায় এবং তাকে তার জায়গা কুবেরের জন্য ছেড়ে সরে দাঁড়াতে হয়। এইভাবেই চরম অধঃপতনের দিন ঘনিয়ে আসে যা প্রকৃতই জাতির পক্ষে অত্যন্ত ক্ষতিকারক হয়ে দাঁড়ায়। কারণ তৎকালীন অবস্থা এমন

এক জায়গায় এসে দাঁড়িয়েছিল যখন জাতির ভাগ্যে প্রশংসাটা জোটা উচিত। কারণ দুঃসময়ের লগ্ন তখন ঘনায়মান। জার্মানীর উচিত ছিল তরবারীর দ্বারা রুটি জোগাড়ের প্রয়াসকে বিজয়ী করা, যাতে শান্তি মতো সে তার প্রয়োজনীয় রুটি পেতে পারে।

দুর্ভাগ্যবশত অর্থের এই প্রাধান্য জাতির প্রত্যেক অংশের স্বীকৃতি পায়, যার বিরোধিতা করা একান্তভাবেই উচিত ছিল। মহামান্য কাইজার একটা ভুল করেছিল যখন তার উচ্চপদস্থ কর্মচারীদের মধ্যে এই সমস্ত কুবেরদের জায়গা করে দেয়। স্বীকৃতভাবে যদিও ক্ষমা চেয়েই বলতে বাধ্য হচ্ছি যে এমন কি বিসমার্ক পর্যন্ত এই ব্যাপারটার বিপদ বুঝতে সক্ষম হননি। বাস্তবে সব আদর্শ-গুলোকে অর্থের পরিমাপে দ্বিতীয় স্থান দেওয়া হয়। কারণ এটা তো পরিষ্কার যে এই রাস্তায় হাটলে পরে অর্থের নিকট তরবারীর স্থান দ্বিতীয় পর্যাযেব।

অর্থনৈতিক বিলি ব্যবস্থা যুদ্ধের চেয়ে অনেক সহজ। সুতরাং কাছাকাছি ইহুদী ব্যাংকের সংস্পর্শে আসা কোন সত্যিকারের বীর বা রাষ্ট্রনেতার পক্ষে আর আশ্চর্যের কি আছে। সত্যিকারের প্রতিভা কখনই সস্তা হাততালি চায় না; সুতরাং এটাই তো স্বাভাবিক যে সে তা' ধন্যবাদের সঙ্গে প্রত্যাখান করবে শ্রেষ্ঠত্ব কমতে থাকে। জাতির যে গুণগুলো তাদের অস্তিত্বকে সুদৃঢ় করে তা' ও কমে যায়, যাব পরিণতিকে 'ইতর' জনের বৃদ্ধি আখ্যা দেওয়াটাই বোধহয় সঠিক হবে।

অর্থনৈতিক চরম সংকট ধীবে ধীরে ব্যক্তিগত স্বার্থটাকে বড় করে তুলে পুরো অর্থনীতিটাকেই যৌথবদ্ধ কোম্পানিগুলোব হাতে সঁপে দেয়।

এইভাবে অসৎ প্রতাবকদের হাতে শ্রমিকদের জীবন জুয়ার পাশা হযে পড়ে। ব্যক্তিগত সম্পদের মালিকানা ভয়াবহভাবে বেড়ে ওঠে। অর্থনৈতিক চক্র জয়ের পথে ঘোরে এবং ধীরে হলেও জাতীয় জীবন পরিচালিত কবতে সুরু করে।

যুদ্ধের আগেই ঘোরাল পথে শেয়ার কেনাবেচায় জার্মান অর্থনীতির ওপরে আন্তর্জাতিকতার স্পষ্ট ছাপ মেরে দিয়েছিল। এটা সত্যি যে কয়েকজন জার্মান শিল্পপতি বিপদের চাকাটা উল্টোভাবে ঘোরাতে আপ্রাণ চেষ্টা করেছিল, কিন্তু শেষমেষ যখন সমবেতভাবে অর্থনীতিকে কুক্ষিগত করার প্রচেষ্টা প্রবলতর হয়ে ওঠে মার্কসবাদের কয়েকজন বিশ্বস্ত অনুচরদের দ্বারা, তখন তাবা একরকম বাধ্য হয়েই সরে আসে।

জার্মান ভারি শিল্পের ওপর ক্রমাগত যুদ্ধই হলো মার্কসবাদীরা যে জার্মান

অর্থনীতিকে আন্তর্জাতিকতার রূপ দিতে চেয়েছিল তার প্রকৃষ্ট উদাহরণ। কিন্তু শেষে এটাকে সাফল্যের চরম পর্যায়ে নিয়ে যাওয়া সম্ভব হয়ে ওঠেনি যখন মার্কসবাদীর বিপ্লবে জেতে। এই কথাগুলো লেখার সময়ে, বিশেষ করে আমার মনে হয়েছে জার্মান রেলওয়ের ওপরে যে আক্রমণ করা হয়েছিল, যা শেষ পর্যন্ত আন্তর্জাতিক পুঁজিবাদীর খপ্পরে গিয়ে পড়ে। এইভাবে 'ইন্টার ন্যাশানাল সোস্যাল ডেমোক্র্যাসি' আবার তাদের লক্ষ্য পথে চূড়ান্তভাবে এগিয়ে চলে।

জার্মান জাতিকে কতোখানি পরিমাণে বেনিয়া করে তোলা হয়েছিল, তার প্রকৃষ্ট উদাহরণ হলো যুদ্ধ শেষে জার্মান শিল্পপতিদের একজন মন্তব্য করেছিল যে ব্যবসাই একমাত্র শক্তি যার দ্বারাই একমাত্র আবার জার্মান জাতির পুনর্গঠন সম্ভব। এই অনর্থক কথাগুলো বলা হয়েছিল ফ্রান্স যখন মনুষ্যত্বের পরিমাপে লোক শিক্ষা ব্যবস্থা গড়ে তুলতে ব্যস্ত; এটা বলার অর্থ হলো যে জাতীয় জীবনে আদর্শের চেয়ে টাকার মূল্য অনেক বেশী। ষ্টাইনস্ যা পৃথিবীব্যাপি রেডিওর মাধ্যমে বলেছিল তা' এক চরম অবিশ্বাস্য সন্দেহের দোলায় পুরো জাতিকে দোলায়। মতামতটাকে তৎক্ষণাৎ গ্রহণ করে তার উদ্দেশ্যটাকে বাচাল এবং মতলববাজের দল প্রধান উদ্দেশ্য বলে ঘোষণা করতে সুরু করে—যে ভাগ্য রাষ্ট্রনেতাদের বিপ্লবের পরে জার্মানীকে ছুঁড়ে ফেলে দিয়েছিল।

ক্ষয়িত জার্মানীর সবচেয়ে বড় উদাহরণ হলো যুদ্ধের আগে কাজ অর্দ্ধেক করার অভ্যাস। এর ফলাফল হলো অনিশ্চয়তা যা জীবনের সর্বস্তরে ছড়িয়ে পড়েছিল। নির্দিষ্ট একটা কাপুরুষতাকে প্রশ্রয় দিয়ে ফলাফলে পৌঁছেছিল এক একটা কারণে। এবং শেষ পর্যন্ত এইসব পীড়া শিক্ষাপদ্ধতিকে সম্পূর্ণরূপে গ্রাস করে।

প্রাক্ যুদ্ধের জার্মান শিক্ষা ব্যবস্থায় কতোগুলো বিরাট গলতি ছিল। এর সীমাবদ্ধতা ছিল পুরোপুরি জ্ঞান নির্ভর এবং প্রত্যক্ষ কাজে লাগতে পারে সেদিকে নজরই দেওয়া হয়নি। তার চেয়েও অনেক কম নজর দেওয়া হয়েছিল ব্যক্তিগত চরিত্র গড়ায়; যতোখানি সম্ভব শিক্ষার এই বিশেষ দিকটাকে এড়িয়ে যাওয়া হয়েছিল। এবং দায়িত্বজ্ঞান, ইচ্ছাশক্তি ও বিচার ক্ষমতা বৃদ্ধির দিকে এই শিক্ষা একেবারেই সাহায্য করতো না। তার ফলে যেসব লোক এই শিক্ষা ব্যবস্থায় তৈরী হয়, তারা হলো আদব-কায়দা আর ভাবাবেগ সর্বস্ব। যুদ্ধের আগে জার্মানদেরও আদব-কায়দা আর ভাবাবেগ সর্বস্ব জাত বলে ধরে নেওয়া হয়েছিল। জার্মানদের লোকে ভালোবাসতো কারণ তাদের ব্যবহার করা চলতো বলে। কিন্তু তাদের চারিত্রিক এই দুর্বলতার দরুণ সম্মান বলতে কিছু

পেতো না। যাদেব এই বহস্যের গভীবে যাওয়ার ক্ষমতা ছিল, তাদেব মধ্যে একমাত্র জার্মানরাই সর্বপ্রথম তাদেব জাতীয়তা ত্যাগ করে নিজ ভূমে পবদেশীব মতো বসবাস কবতে সুরু কবে। এবং তখন সমস্ত পৃথিবীতে একটা কথা অতি প্রচলিত ছিল যে, একটা টুপি হাতে কবে যে কেউ সমগ্র দেশটাব মধ্যে দিয়ে হেঁটে যেতে পাবে।

এই ধবণেব সামাজিক শিষ্টাচার বিপর্যয় ডেকে আনে যখন নির্দেশ আসে মহামান্য রাজার উপস্থিতিতে কতোগুলো বিশেষ শিষ্টাচাব দেখাতে হবে। এই নির্দেশ হলো আদব কায়দা পরস্পব বিবোধী হতে পাববে না, এবং মহামান্য সম্রাট যা পছন্দ করেন সেই ধবণের আদব কায়দাই মেনে চলতে হবে।

এটা হলো পবিষ্কাব ব্যাপাব যে মর্যাদাব মূল্য দিতে হবে যে আদব-কায়দা শুধু লক্ষ্য সাধনেব জন্য তা ববদাস্ত কবা হবে না। সম্রাটেব উপস্থিতিতে দাসেব মতো ব্যবহাব কবতে ব যথেষ্ট পরিমাণে উপযোগী অবশ্যই পেশাগত দাসেদেব এবং জাংগা খোঁড়াব লোকেদেব পাযে মাটিতে বা ... কি এই ক্ষয়িষ্ণু জীবগুলোব পবিবা... শীর ভাগ সময়েই ... ব্যপ্ত, সাধাব সৎ নাগবিকদেব মধ্যে এদে ঘোবাফেবা নেই বললেই চলে। এই অতিশয় বিনীত জীবেবা ... প্রভুর কটি যোগানোব কর্তাব কাছে সা... লুটিয়ে পড়তো ... অন্যদেব কাছে তাদেব ব্যবহাব ছিল ... বিশেষ কবে তাদেব ধূর্ততা এতো বেশী ছিল যে তাবা একমাত্র নিজেদেব মানুষ বলে জাহিব কবতো। এব নিজেদেব বাইবে যে আত্মা সম্পর্কে ... না। ... ছিল না তাদেব।

এই কাণ্ডগুলোর সাহায্যে সাবা বাজার এবং রাজকীয় আদর্শগুলোব পতন ঘটাবার পথের রাস্তা প্রশস্ত করে দিয়েছে। এছাড়া আব কিছুই হতে পাবে না। একটা মানুষ যখন যে কোন পরিস্থিতির মুখোমুখি দাড়াবার জন্য নিজেকে প্রস্তুত করে তখন সে কখনই তাদের সামনে দাঁড়িয়ে ঢপুড় হয়ে পায়ের ধুলোয় পড়ে তাকে প্রণাম করবে না। সে যদি কোন প্রতিষ্ঠানের সদস্যের জন্য সত্যিকারের শুভাকাঙ্খী হয়, তবে সে কিছুতেই নিরুৎসাহ হবে না, কোন সদস্য সেই প্রতিষ্ঠানেব দোষক্রটি যতোই দেখিয়ে তাকে নিরুৎসাহ কবাব চেষ্টা করুক না কেন। এবং এটাও সত্যি যে সে সাবা পৃথিবী ঘুরে ঢাক পিটিয়ে এই বিষয় বলে বেড়াবে না যা নাকি তথাকথিত গণতন্ত্রের কয়েকজন বন্ধু করে বেড়িয়েছে। তার পবিবর্তে সে তাব রাজার কাছে আবেদন জানাবে,

এবং সেই রাজার নিকট তার কাজ হলো পরিস্থিতির ভয়াবহতা বুঝিয়ে বলে দিয়ে সেইভাবে কাজ করিয়ে নেওয়া। উপরন্তু তারপক্ষে এইরকম ধরণের চিন্তাধারা গ্রহণ করা অনুচিত যে রাজা যা ভালো বুঝবে তাই করবে, এমন কি যদি তার নির্দেশিত পথ দেশ এবং জাতিকে ধ্বংসের পথে এগিয়েও নিয়ে যায়। আমি যে মানুষের স্বপ্ন দেখি, তার কর্তব্য হলো রাজার কার্যকলাপের বিরোধিতা করে হলেও প্রয়োজনে রাজকীয় ব্যবস্থাকে রক্ষা করা। রাজকাজ করতে গিয়ে ব্যক্তিগতভাবে তাকে যতো বড় দায়িত্বের মুখোমুখি হ'তে হোক না কেন, যদি রাজকীয় প্রতিষ্ঠানগুলো রাজার কার্যকলাপের ওপরে নির্ভর করে, তবে এর চেয়ে শোচনীয় প্রতিষ্ঠান আর হ'তে পারে না। কারণ খুব কমক্ষেত্রেই আদর্শ রাজা জ্ঞানবিজ্ঞানের প্রতীক এবং পূর্ণ চরিত্রের লোক দেখা যায়, যদিও আমরা অন্যরকম চিন্তাভাবনা করতেই অভ্যস্ত। কিন্তু ওই সত্য পেশাগত জোচ্চর এবং গোলামদের কাছে স্বাদহীন ঠেকবে। তবু মাথা উঁচু করা সবাই, যারা হলো একটা জাতির মেরুদণ্ড বিশেষ, জ্ঞান এবং বিচক্ষণ ব্যক্তি এই অর্থহীন বাচাল চিন্তাধারা ত্যাগ করে থাকে। এইসব লোকের কাছে ইতিহাসে হলো ইতিহাসে আর সত্যের মূল্যায়ন সত্ত্বে—এমন কি সেই ব্যাপারে রাজাও যদি জড়িত থাকে। কিন্তু যদি একটা জাতির সৌভাগ্য হয় মহান রাজ্য বা মহান কোন ব্যক্তির দ্বারা পরিচালিত হবার, তবে এটা মেনে নিতেই হবে যে সমস্ত জাতির উর্দ্ধে সেই জাতির সৌভাগ্যের তারা জ্বলজ্বল করছে, এবং তাকে ধন্যবাদ জানানো উচিত যে খুব খারাপ অবস্থার মুখোমুখি দাঁড়াবার জন্য ভাগ্য তার প্রতিকূলে নয়।

এটা পরিষ্কার যে রাজকীয় আদর্শগুলোর মূল্যায়ণ এবং সাধারণ কতা শুধু রাজার ওপরেই নির্ভরশীল নয়। অবশ্য যদি না সেই মুকুট স্বর্গের আদেশপ্রাপ্ত হয়ে চমৎকার বীর দ্য গ্রেট ফ্রেডারিক বা বিচক্ষণ ব্যক্তি উইলিয়াম দ্যা থার্ড এর শিরে বসানো না হয়। এটা অবশ্য কয়েক শতাব্দীতে একবারই ঘটে থাকে। এর পুনরাবৃত্তি তার থেকে বেশী নয়। রাজকীয়তার আদর্শ ব্যক্তির মানক্রমে হয়ে থাকে। অর্থাৎ মুকুটধারীর মানসিকতার উপরে নির্ভরশীল। আর প্রতিষ্ঠানের অর্থ প্রতিষ্ঠানের কার্যকলাপের ভেতরেই নিহিত থাকে। এইভাবে রাজাও সেইসব দায়িত্বশীল লোকেদের পর্যায়ে পড়ে যাদের কর্তব্যকর্ম হলো প্রতিষ্ঠানের সেবা করা। রাজা পর্যন্ত এই যন্ত্রের চাকা বিশেষ এবং তাকেও তার কর্তব্যকর্ম করে যেতে হবে। সেই উঁচু আদর্শের পরিপূর্ণতার জন্য তারও একান্তভাবে কাজ করে যাওয়া উচিত। সুতরাং এই আদর্শের সঙ্গে এর অর্থ যদি জড়িত না থাকে তবে সমস্ত কিছুই সেই তথাকথিত পবিত্র ব্যক্তিত্বের সঙ্গে জড়িত

হয়ে পড়ে। তখন আর সেই ক্ষীণ দুর্বল লোকের পক্ষে যোগ্যতার সঙ্গে শাসনকার্য পরিচালনা করা সম্ভব নয়।

বর্তমানে সেই সত্যগুলোর ওপরে জোর দেওয়া উচিত, কারণ এখন সেইগুলোই আবার ফিরে এসেছে, এবং রাজকীয় ব্যবস্থা ধ্বংসের জন্য এগুলো খুব কম দায়ী নয়। বেশ কিছুটা ধৃষ্টতার সঙ্গে এই লোকগুলোই আবার তাদের রাজার কথা [illegible], যাকেই তারা কয়েক বছর আগে নির্লজ্জের মত পরিত্যাগ করেছিল যখন তার সত্যিকারের সঙ্গীন সময় উপস্থিত। যারা এই মিথ্যাকথার কোরাসে নিজেদের গলা মিলোয় নি তাদেরই খারাপ জার্মান নামে অভিহিত করে ধিক্কার জানানো হয়েছে। যারা এই আখ্যা দিয়েছিল তারা ছিল ১৯১৮ সালের ন্যায় পলায়নবাদী এবং নিজেদের স্বার্থের তাগিদায় লাল ব্যাজ ধারণ করতে সুরু করে। তাদের চিন্তায় পরিণামদর্শিতা শৌর্যের চেয়ে অনেক শ্রেয়। কাইজারের কি ঘটছে না ঘটছে তা' নিয়ে তাদের মাথা ব্যথা নেই। তারা এমন ভান করতো যেন তারা শান্তিপূর্ণ নাগরিক, কিন্তু প্রায়ই দেখা যেতো প্রয়োজনের ক্ষেত্রে তারা হলো [illegible] অদৃশ্য। হঠাৎ এই রাজমর্যাদার রক্ষকদের প্রয়োজনের সময় খুঁজে পাওয়া যায় না। পরিবেশ অনুযায় এই দাসের দল এবং সদস্যরা একে একে আবার নাট্যমঞ্চেও অভিভূত হয়। যাতে আ[illegible] বা [illegible] জিহ্বা চালনা করতে পারে, অবশ্য যখন অন্যান্যরা বাধা [illegible] বিরোধিতা করার প্রয়াসকে দমন করে নিজেদের স্বার্থে বিপ্লবকে দমন কর[illegible] গেছে। আবার তার একত্রিত হয়ে [illegible]শনের ভা[illegible] খাদ্য দ্রব্য ও স্বাচ্ছন্দ বিলাসের কথা স্মরণ করে। [illegible] [illegible]দার আনুগত্যে [illegible] হয়ে [illegible]। ব্যাপারটা এই গতিতেই চলতে থাকে [illegible] না পর্যন্ত [illegible] [illegible]দের দিন প্রবল না হয়ে ওঠে। তখন আবার পুরনো [illegible] সদস্যসভ[illegible] রা রাজকীয় মহিমার গুণগানে মুখর পুনশ্চ কালো রাখার [illegible] পাত্রের মতো পলায়ন করে। ঠিক যেমন করে বিড়ালের মুখ থেকে ইঁদুর ছুটে পালায়।

যদি সম্রাট নিজে এইসব ব্যাপারে দায়ী না হন তবে প্রত্যেকেই তার প্রতি সহানুভূতি দেখাবে সন্দেহ নেই। কিন্তু তাদেরও উপলব্ধী করা উচিত যে তাদের সাহায্যে সিংহাসন একমাত্র হারানোই সম্ভব, ফিরে পাওয়া নয়।

এইসব ভক্তি সম্ভ্রম হলো আমাদের ভুল শিক্ষাপদ্ধতির ফলাফল। যা এই ক্ষেত্রে বিদ্বেষ বশে চরম শাস্তি দিয়েছিল। এই শোচনীয় সারবিহীন বস্তু জীবনের বিভিন্ন ক্ষেত্রে সম্প্রসারিত হয়ে রাজকীয় মর্যাদার গোড়ায় সুড়ঙ্গ কাটে। যখন শেষ পর্যন্ত তা' নড়ে চড়ে ওঠে, সমস্ত কিছু তার গর্ভে নিশ্চিহ্ন

এইসব পাঠকবর্গের মূল্যায়ণ বুদ্ধিমত্তায়, তাদের সংখ্যার দ্বারা নয়; অস্বস্থী-জনক ব্যাপারটা হলো সংখ্যাটাকেই গণনার মধ্যে ধরা হয়। বুদ্ধিমত্তাকে নয়। বর্তমান সময়ে যখন জনসাধারণের ক্ষেত্রে ভোটপত্রটাই কিছু স্থির করার মানদণ্ড, সেখানে পুরো ব্যাপারটাই হলো গরিষ্ঠ সংখ্যা গোষ্ঠীর হাতে; অর্থাৎ প্রথম দলের। যারা নির্বোধ এবং সহজে বিশ্বাসী দলের লোক।

এটা হলো একটা দেশের জাতীয় স্বার্থ যে এই দলটা যাতে কোন গাপ্পাবাজের হাতে গিয়ে না পড়ে। যারা অজ্ঞ অথবা শয়তানি মতলবী কোন তথাকথিত শিক্ষক। সুতরাং রাষ্ট্রের কর্তব্য হলো শিক্ষাপদ্ধতির ওপর নজর রাখা যাতে এই ধরণের কোন অপরাধ সংগঠিত হ'তে না পারে।

বিশেষ করে সংবাদপত্রগুলোর ওপর যথেষ্ট সাবধানতা অবলম্বন করতে হবে, কারণ এদের প্রভাব শুধু শক্তিশালীই নয়. সর্বব্যাপিও বটে। যেহেতু এর ফলাফল কিছু সময়ের জন্য নয়, ববং ক্রমাগত বলা চলে। এর সুগভীর রহস্য হলো সমানভাবে এবং শিক্ষণ বিষয়বস্তুর ক্রমাগত পুনরাবৃত্তির মধ্যে। এইখানেই রাষ্ট্রের উচিত সমস্ত শক্তি এবং উপায় নিয়ে একই বিন্দুর অভিমুখীন হওয়া। সংবাদপত্রের স্বাধীনতার নামে যা হোক করে ব্যাপারটাকে কিছুতেই ছেড়ে দেওয়া উচিত হবে না। বা এই কর্তব্যে অবহেলা করাটাও সঙ্গত নয়। সমস্ত ব্যাপারটাই জাতির কাছে তুলে ধরা উচিত। কেন ভালো এবং কি করলে আরো ভালো হ'তে পারে তা' বিশ্লেষণ প্রয়োজন। নির্দয়তার সঙ্গে রাষ্ট্রের উচিত শিক্ষা পদ্ধতির এই যন্ত্রটাকে আয়ত্তের মধ্যে রাখা এবং জাতির ও দেশের সেবায় একে নিয়োজিত করা।

কিন্তু যুদ্ধ পূর্ব জার্মানীতে জার্মান সংবাদপত্রগুলো কি ধরণের খাদ্যদ্রব্য বিতরণ করেছিল? এটা কি সবচেয়ে বিষাক্ত বিষ যা কল্পনায় আনা যায়। এটা কি বিশ্বজনীন শান্তিবাদের নিকৃষ্টরূপ নয় যা আমাদের দেশের লোকের ভেতরে ছুঁচের সাহায্যে ঢুকিয়ে দেওয়া হয়নি? যখন অপরেরা ধীরে ধীরে কিন্তু নিশ্চিতরূপে বাজপাখীর ধারালো নখ দিয়ে জার্মান জাতির ওপরে ঝাঁপিয়ে পড়তে উদ্যত? এই সংবাদপত্রগুলোই না শান্তির সময়ে বিন্দু বিন্দু করে সন্দেহের বীজ জনসাধারণের মনে ঢুকিয়ে দিয়েছে, যা নাকি আমাদের দেশের সার্বভৌমত্ব সম্পর্কেই সন্দেহ জাগিয়ে তোলে। এইভাবেই রাষ্ট্রের আত্মরক্ষার প্রচেষ্টার হাত দু'টোয় হাতকড়া পরিয়ে দিয়েছে। এই জার্মান সংবাদপত্রগুলোই সুস্বাদুরূপে আমাদের জনসাধারণের কাছে পরিবেশনা করেনি যে পশ্চিমী গণতন্ত্র কতো বড় নিরর্থক? যতোদিন পর্যন্ত না প্রচুর আগাছা তাদের ভবিষ্যৎ লীগ অফ নেশানসের হাতে সুরক্ষিত বলে ভেবেছে? এই সংবাদপত্রগুলোই

আমাদের লোকেদের নৈতিক অধঃপতনের দিকে ঠেলে দিয়ে জনগণের সৌন্দর্য্য জ্ঞান এবং নৈতিকতাকে এরা হাস্যস্পদের পর্যায়ে নিয়ে গেছে। সেকেলে এবং অতি প্রচলিত বলে প্রতিপন্ন করেছে,—যতোক্ষণ না পর্যন্ত আমাদের লোকেরা তথাকথিত আধুনিক হয়ে ওঠে।

ক্রমাগত আক্রমণে সংবাদপত্রগুলো কি রাষ্ট্রের অধিকারের গোড়ায় সুড়ঙ্গ কাটেনি? যতোক্ষণ পর্যন্ত তাকে একেবারে ধূলিসাৎ না করা যায়। সংবাদপত্রগুলো কি রাষ্ট্রের সম্পত্তি রাষ্ট্রকে দেওয়ার ব্যাপারে বরাবর আপত্তি জানিয়ে আসেনি? ক্রমাগত সমালোচনায় সৈন্যদলের নাম যশ টেনে নীচে নামিয়েছে, সাধারণের জ্ঞান বুদ্ধিকে পেছনে থেকে ছুরি মেরেছে এবং সামরিক বাহিনীর সুখ্যাতিকে অস্বীকার করেছে ইত্যাদি। যতোক্ষণ না পর্যন্ত তাদের প্রচারকার্যে সফলতা এসেছে।

তথাকথিত এই সংবাদপত্রগুলোর বাহক ছিলো জার্মান রাষ্ট্র এবং তার জনসাধারণের জন্য কবর খোঁড়া। মার্কসীয় সংবাদপত্রগুলোর মিথ্যার বেসাতি সম্পর্কে কিছুই বলা চলে না। তাদের কাছে শিয়ালের নিকট ইঁদুরের যেমন প্রয়োজন, মিথ্যা প্রচারটাও তাদের সেইরকম মূল আদর্শ। তাদের একমাত্র এবং সর্বপ্রধান কাজ ছিল জাতির মেরুদণ্ডটাকে ভেঙে টুকরো টুকরো করা, যাতে পুরো জাতটা আন্তর্জাতিক অর্থনীতির এবং তাদের প্রভু ইহুদীদের গোলাম হতে পারে।

জনগণের মনকে বিষাক্ত করে তোলার বিরুদ্ধে রাষ্ট্রই বা কি ব্যবস্থা গ্রহণ করেছিল? না, কিছুই করেনি। এই নীতিতেই তারা ভেবেছিল এই মহামারীর হাত থেকে রেহাই পাবে। চাটুকারিতা আর সংবাদপত্রের মূল্যায়নের অগ্রাধিকার স্বীকার করে। এর প্রয়োজনীয়তা, শিক্ষার উদ্দেশ্য এবং আরো অনর্থক বাচালতা। ইহুদীরা চেনে শুনেই মৃদু হেসে এইগুলোকে স্বীকৃতি দিয়েছিল ধন্যবাদের সঙ্গে।

রাষ্ট্রের এই অসম্মানজনক ব্যর্থতার কারণ হলো যাতে না বিপদটাকে বুঝতে পারা, তারচেয়ে বেশী হলো কাপুরুষতার এবং ত্রুটিপূর্ণ অর্ধেক হৃদয় দিয়ে পুরো বিষয়টার মোকাবিলা করার। কারোর কোন মৌলিক এবং উৎসাহপূর্ণ পদ্ধতি ছিল না যার দ্বারা এর মোকাবিলা করা যেতে পারে। সবাই অবস্থা বুঝে ব্যবস্থা নিয়েছে, অর্থাৎ এই পথ বেছে নিয়েছে। সোজাসুজি আঘাত করার পরিবর্তে বিষধর সাপকে খালি উত্তেজিতই করে তুলেছে। এর ফলাফল হয়েছে যে যেখানে ছিল সেখানেই পড়ে থেকেছে এবং এই প্রতিষ্ঠানের সংগ্রাম করার ক্ষমতা বছরের পর বছর বেড়েই গেছে।

যে ইহুদী সংবাদপত্রগুলো ধীরে ধীরে জাতিকে দুর্নীতির গ্রাসে জড়িয়ে ফেলেছিল, তাদের বিরুদ্ধে তৎকালীন রাষ্ট্র যে আত্মরক্ষা ব্যবস্থা গড়ে তুলেছিল তা'তে কোনরকম নির্দিষ্ট পন্থা ছিল না। এর পশ্চাতে যেমন সুনির্দিষ্ট কোন পদ্ধতি ছিল না, তেমনি নির্দিষ্ট কোন বিষয়বস্তুও ছিল না যাকে অবলম্বন করে এই আত্মরক্ষামূলক প্রয়াস গড়ে তোলা যেতে পারে। আসলে পরিস্থিতিটাকে বুঝতেই অসফল হয়েছে, যে কারণে সংগ্রামের গুরুত্ব, উপায় বা কোনরকম পরিকল্পনা করাই তাদের পক্ষে সম্ভব হয়ে ওঠেনি। খালি সমস্যাটাকে নিয়ে টুং টাং শব্দ করেছে মাত্র। যখন কামড়টা জোরে বোধ হয়েছে, তখন এক-আধজন সাংবাদিক বিষধর সর্পকে ধরে কয়েক সপ্তাহ বা মাসের জন্য জেলে পাঠিয়েছে, কিন্তু পুরো বিষের পাত্রটাকে শান্তিতে বয়ে নিয়ে যেতে দেওয়া হয়েছে।

এটাকে স্বীকার করে নিতেই হবে যে এটা হলো একদিকে ইহুদীদের ধূর্তামীর ফল; অপরদিকে রাষ্ট্রের নির্বুদ্ধিতা এবং অকপট সরলতার পরিচয় মাত্র। ইহুদীরা চালাকির জন্য সংবাদপত্রগুলোর ওপরে সম্মিলিতভাবে এই আক্রমণ করতে দিয়েছিল। একে অন্যকে আচ্ছাদান দিতে চেষ্টা করেনি। অন্যদিকে গোপনীয় সমস্ত তথ্য মার্কসীয় সংবাদপত্রগুলো অত্যন্ত জঘন্য উপায়ে উদ্ঘাটিত করে সবার সামনে তুলে ধরেছিল, ভয়াবহরূপে সরকার এবং রাষ্ট্রকে আক্রমণ করেছিল এবং এক সম্প্রদায়কে অপর সম্প্রদায়ের বিরুদ্ধে ক্ষেপিয়ে তুলেছিল। এই মধ্যবিত্তিক গণতান্ত্রিক সংবাদপত্রগুলোও ইহুদীদের হাতেই ছিল এবং তারা ভালোভাবেই জানতো কি করে ছদ্মবেশ ধারণ করে সত্যিকারের বিষয়বস্তুটাকে লুকোতে হয়। তারা যত্নের সঙ্গে কর্কশ ভাষার ব্যবহার পরিত্যাগ করতো; কারণ তারা জানতো লোকারা ওপর ওপর দেখেই বিচারপর্ব সমাধা করে এবং সত্যিকারের কোন বিষয়বস্তুর গভীরে তারা প্রবেশ করতে পারে না। তারা বিষয়বস্তুর পরিমাপ করে বাইরের রূপটা দেখে। ভেতরে কি আছে তা' দেখে না বা দেখার মতো ক্ষমতাও তাদের নেই। এক ধরণের মানসিক দৌর্বল্যকে সংবাদপত্রগুলো ভালো করে বুঝতো এবং তার পরিপূর্ণ সুযোগ নিয়েছিল।

এই মাথা মোটাদের কাছে ফ্রাংকফুর্টার ঝাইটুং নামক সংবাদপত্রটি সম্মানের সঙ্গে সমাদৃত হতো। এরা সব সময় বেলচাকে সোজাসুজি বেলচা বলেনি। এরা সবরকম দৈহিক শক্তি প্রয়োগের বিরোধিতা করেছে এবং ক্রমাগত বুদ্ধিমত্তার সঙ্গে মহৎ যুদ্ধের জয়ঢাক পিটিয়ে গেছে। কিন্তু এই সংগ্রামের বিষয়টা অদ্ভুত ব্যাপার, তথাকথিত কম বুদ্ধিমানদের মধ্যে অভূতপূর্ব জনপ্রিয়তা

অর্জন করেছিল। আমাদের শিক্ষা-পদ্ধতির এটাও একটা ভুল; যা আমাদের দেশের যুবকগোষ্ঠীকে তাদের স্বাভাবিক প্রকৃতির পথ থেকে বিচ্যুত করে দিয়েছিল। সত্যিকারের জ্ঞানের বদলে কিছু এই ধরণের জ্ঞান তাদের ভেতরে প্রবেশ করিয়ে দেওয়া হয়েছিল, যার সঙ্গে সত্যিকারের জ্ঞানের কোন সামঞ্জস্য ছিল না। এই ধরণের বুদ্ধিমত্তা এবং স্বেচ্ছার শেষ পানে কিছুই মেলে না যদি সত্যিকারের লক্ষ্যবস্তু থেকে মানুষ হটে আসে। সত্যিকারের জ্ঞান তাকেই বলা যেতে পারে যা নাকি মানব স্বেচ্ছাপ্রণোদিত হয়ে অনুভব করতে সক্ষম হবে।

ব্যাপারটার আরো বিস্তারে যাই: মানুষের চিন্তাধারায় এই বল থাকা উচিত নয় যে সে প্রকৃতির প্রভু হওয়ার জন্যই এসেছে। শিক্ষা-পদ্ধতির প্রয়োজনীয় দিকটা তাকে এই ধরণের মিথ্যা আশা দেখাতে সাহায্য করেছে। মানুষের বোঝা উচিত যে প্রয়োজনের গোড়ার আইন-কানুনই যা নাকি প্রকৃতির রাজ্যে সর্বত্র বলবৎ তা হলো যে তার অস্তিত্ব রাখার জন্য নিরবধি সংগ্রাম এবং দ্বন্দ্ব করে যেতে হয় তাকে। তখনই সে অনুভব করবে সক্ষম হবে মানব জাতির জন্য আলাদা কোন কানুন নেই যে আইনের বাইরে সূর্য এবং গ্রহ-নক্ষত্র তাদের আপন কক্ষপথ পরিক্রমা করে। চন্দ্র এবং তারকারাজি তাদের নির্দিষ্ট পথ বেয়ে চলে। সবল সর্বদাই দুর্বলের প্রভু। সুতরাং এইগুলো থেকেই দেখা যাচ্ছে যাদের জন্য এইসব আইন-কানুন নির্দিষ্ট, তাদের সেগুলো মেনে চলতেই হবে, অন্যথায় ধ্বংস হলো অনিবার্য ফলাফল। এই চরম জ্ঞানের কাছে মানুষের উচিত নিজেকে সমর্পণ করা। সে বড়জোর তাকে বুঝতে চেষ্টা করতে পারে, কিন্তু তার নির্দিষ্ট পথ থেকে সে কিছুতেই সরে আসতে পারবে না।

আমাদের বুদ্ধিমত্তার বেশ্যাবৃত্তির জন্যই ইহুদীরা এইসব সাংবাদিকতা এবং সংবাদপত্রগুলোকে বুদ্ধিবৃত্তি সম্পন্ন বলে আখ্যা দিয়ে থাকে। তাদের জন্যই ফ্রাংকফুরটার ঝাইটুং আর বার্লিনার টাগেব্লাটে নামক সংবাদপত্রদ্বয় লিখিত। এর বক্তব্যের উদ্দেশ্যও তারাই এবং এই পত্রিকা ছাপার প্রধান তাদের মধ্যেই পড়েছে। অতি যত্নের সঙ্গে কর্কশ ভাষাকে পাশ কাটিয়ে যাওয়া হয়েছে; অন্যান্য শিশির থেকে বিষ বার করে এইসব অনুগত জনমণ্ডলীর দেহে অতি সতর্কভাবে সেই বিষ প্রয়োগ করা হয়েছে। টগবগে স্বর এবং সুন্দর সুন্দর নির্বাচিত শব্দগুচ্ছ দ্বারা পাঠকদের জ্ঞান এবং নৈতিকতাই যে একমাত্র এইসব পত্রিকার আদর্শ হওয়া উচিত সেই বিশ্বাসের পথ থেকে তাদের বিচ্যুত করা হয়েছে। অথচ বাস্তবে এইসব ব্যাপারগুলো অতি ধূর্ত[illegible] কোন

বিরোধিতাকে সমূলে নষ্ট করেছে যা নাকি ইহুদী এবং তাদের সংবাদপত্রগুলোর বিরুদ্ধে যেতে পারতো।

তারা পুরো ব্যাপারটাকেই এমনভাবে সম্ভ্রমের রূপ দিতো যে যাতে সবাই মনে করে অন্যান্য সংবাদপত্রগুলো যে প্রশ্রয় দিতো, তা' যেন অত্যন্ত মৃদু বলে বোধ হয়; এবং যাতে গ্রেপ্তারী পরোয়ানা জারী করে তাদের বিরুদ্ধে কোনরকম আইনগত অধিকার প্রয়োগ না করা হয়। বাস্তবিকপক্ষে এই ধরণের কোন ব্যবস্থা সংবাদপত্রের স্বাধীন আঙিনায় অনধিকার প্রবেশেরই সমতুল্য। এই অভিব্যক্তিটা শ্রুতিকটু পদের পরিবর্তে কোমলতার বলে এই পথেই এরা আইনের শাস্তিটাকে এড়িয়ে যেতো এবং জনসাধারণকে প্রতারণা এবং গণমানসকে বিষিয়ে দেওয়ার জন্যই তারা এই পথ বেছে নিয়েছিল। এইভাবে শাসকবর্গ অত্যন্ত ধীরগতি সম্পন্ন হয়ে উঠেছিল; বিশেষ করে সংবাদপত্রের বিরুদ্ধে আইনগত কোন ব্যবস্থা—এইসব সাংবাদিক দস্যুদের বিরুদ্ধে নেওয়ার ব্যাপারে। কারণ সব সময়েই তাদের একটা ভয় যে এইসব সাংবাদিক দস্যুদের বিরুদ্ধে কোনরকম ব্যবস্থা নেওয়া হলে পাব জনসাধারণের সহানুভূতি যদি তথাকথিত শ্রদ্ধেয় সংবাদপত্রগুলোর ওপর গিয়ে বর্তায়। অবশ্য এই ভয় যে একেবারে অনর্থক ছিল তা' নয়, কারণ এই মুহূর্তে পুরো ব্যাপারটা এমন হয়ে উঠেছিল যে এই নোংরা সংবাদপত্রগুলোর মধ্যে যে কোন একটার বিরুদ্ধে কোনরকম আইনগত ব্যবস্থা নিলেই অন্যান্যরা তার সাহায্যে তৎক্ষণাৎ ছুটে আসতো। এই ছুটে আসার কারণ অবশ্য নীতিগতভাবে এর নীতিকে সমর্থনের নিমিত্ত নয়: এর একমাত্র উদ্দেশ্য হলো সংবাদপত্রের তথাকথিত স্বাধীনতা এবং জনসাধারণের মুক্ত মতামত প্রকাশের অধিকারের জন্য। এই তীব্র আর্তনাদ অনেক বলবান পুরুষকেই কাপুরুষে পরিণত করে, কারণ এগুলো তো নির্গত হয় তথাকথিত ভদ্র সাংবাদিক গোষ্ঠীর মুখ থেকে।

এবং এইভাবেই এই বিষ জাতির জীবনের রক্তে প্রবেশ লাভ করে ও গণজীবনকে বিষাক্ত করে তোলে। সরকারের তরফ থেকে এই রোগের বিরুদ্ধে কোনরকম ব্যবস্থাও নেওয়া হয়নি। দ্বিমত নিয়ে যা ব্যবস্থা নেওয়া হয়েছে তা' সামগ্রিকভাবে পুরো ব্যাপারটাকেই টেনে নিচে নামিয়েছে এবং পুরো সাম্রাজ্যটাকেই ভেঙে টুকরো টুকরো করে দিয়েছে। যখন কোন প্রতিষ্ঠান তার কাছে যে অস্ত্র গচ্ছিত তা' দিয়ে আত্মরক্ষা করতে অসমর্থ হয়, তখন তার অস্তিত্বটাই বিপন্ন হয়ে পড়ে। প্রতিটি দ্বিমত হলো ভেতরকার ক্ষয়প্রাপ্ততার উদাহরণমাত্র যা সময়ে আজ অথবা কাল বাইরে বিপর্যয় ডেকে আনতে বাধ্য।

আমার দৃঢ়বিশ্বাস আমাদের বর্তমান বংশধরেরা এই বিপদের প্রভুত্ব করতে সক্ষম অবশ্যই যদি তাদের সঠিক পথে পরিচালনা করা যায়। কারণ এই বংশধরেরা এমন কতোগুলো অভিজ্ঞতার রাস্তা অতিক্রম করেছে যা তাদের স্নায়ুকে শক্ত করে তুলতে সক্ষম। অবশ্যই তাদের কাযকলাপ যাদের স্নায়ুতন্ত্রকে ইতিমধ্যে বিনষ্ট করে দেয়নি। এটাও সুনিশ্চিত তাদের যে সুখের বাসা এই সংবাদপত্রগুলোয় হাত পড়লেই ইহুদীরা আর্তনাদ করতে শুরু করবে; যখনই এই দুষ্ট সংবাদপত্রগুলোর পরিসমাপ্তি ঘটানোর চেষ্টা করা হবে, এবং যখনই এই যন্ত্র যার দ্বারা নাকি গণমানসকে রূপ দেওয়া হয় তাকে রাষ্ট্রের আয়ত্তের মধ্যে আনার চেষ্টা করা হবে। কারণ এই বিদেশী এবং জনসাধারণের শত্রুরা আর এটাকে তখন আয়ত্তের মধ্যে রাখতে সমর্থ হবে না।

আমার দৃঢ় অভিমত হলো এই কাজ আমাদের পূর্বপুরুষদের চেয়ে আমাদের পক্ষে করা অনেক সহজ। বারো ইঞ্চি একটা অস্ত্রের ভেদ ক্ষমতা হাজার ইহুদী সংবাদপত্রের সর্প-শব্দের চেয়ে অনেক বেশী তীব্র।

জার্মানীতে এই প্রধান সমস্যাগুলোকে কী ধরণের দুর্বল এবং সন্দেহপূর্ণ চিত্তে সমাধানের চেষ্টা করা হয়েছে তার প্রকৃষ্ট উদাহরণ হলো: পরস্পর হাতে হাত দিয়ে রাজনৈতিক এবং নৈতিক জীবনকে বিষাক্ত করে তোলা। বহু বছর ধরে এই তুলনামূলক বিষাক্ত পদ্ধতি গণমানসকে অসুস্থ করে তুলেছে। বড় শহরে বিশেষ করে ছড়িয়ে পড়েছে সিফিলিসের মতো ভয়ংকর রোগ, দেশের সর্বপ্রান্তে রাজরোগ ধীরে ধীরে পা রেখে যৌবনকে কেড়ে নিচ্ছে। অর্থাৎ তার নির্দিষ্ট ফসল সে নিশ্চিন্তে ঘরে তুলে চলেছে।

যদিও এই দুই ক্ষেত্রেই জাতির জীবনে বিপদের সংকেত জানিয়ে চলেছে, পুরো ব্যাপারটা দেখে শুনে মনে হয় যে কেউ-ই এই প্রতারণার ব্যাপারে কোনরকম সক্রিয় ব্যবস্থা নেয়নি। বিশেষ করে সিফিলিসের ব্যাপারে তো মনে হয় সমগ্র রাষ্ট্র এবং গণমানস পুরোপুরি এর কাছে আত্মসমর্পণ করে বসে আছে।

এই পরিস্থিতির বিরোধিতার মোকাবিলা করার জন্য প্রয়োজন ছিল সত্যিকারের যতোটুকু পরিষ্কার করা হয়েছে, তারচেয়ে অনেক বেশী জোরের সঙ্গে সমস্ত ব্যাপারটাকে ঝাড় দিয়ে পরিষ্কার করার। এর প্রতিশেধক যার চরিত্র সম্বন্ধে যথেষ্ট পরিমাণে সন্দেহের অবকাশ আছে, সেই চাবুকের সাহায্যে এই ধরণের সংগ্রাম অতি অল্প পরিমাণেই করা যেতে পারে। এখানেও একমাত্র রোগকেই সোজাসুজি আক্রমণ করা শ্রেয়, রোগের উপসর্গগুলোকে নয়। কিন্তু এই ক্ষেত্রেও প্রধান কারণটা এইভাবে নির্ণীত হওয়া উচিত যাতে ভালোবাসাটাকে বেশ্যাবৃত্তির নামান্তর বলেই প্রতিভাত হয়। যদিও এই পথে

ভয়ানক এই ব্যাধিকে আয়ত্তে আনা সম্ভব নয়, জাতিকে আরো অনেক বেশী ক্ষতির সম্মুখীন হ'তে হবে। কারণ এই বেশ্যাবৃত্তির থেকে যে নৈতিক অধঃপতনের সৃষ্টি তা' জাতিকে আরো বেশী নীচে টেনে নামাবে। ধীরে হলেও নিশ্চিতরূপে। আমাদের আধ্যাত্মিকতাবাদকে ইহুদীকরণ এবং আমাদের সহজাত প্রবৃত্তিকে ধনলোভী করে তোলার ফলাফল আজ হোক্ কাল হোক্ আমাদের ভাবীকালের ওপর তা' আঘাত হানতে বাধ্য। দৃঢ় এবং স্বাস্থ্যবান সন্তান, যারা প্রকৃতির আশীর্বাদধন্য, তাদের পরিবর্তে আমাদের ঘর-সংসার ভরবে এমন কতোগুলো সন্তান যারা এই অর্থনৈতিক হিসেবের ফলশ্রুতি হিসেবে মানবজাতির নমুনাস্বরূপ হবে। অর্থনৈতিক কারণও দিনের পর দিন বিবাহের ভিত্তি হয়ে দাড়াচ্ছে। ভবিষ্যতে বিবাহের এটাই একমাত্র কারণ হয়ে দাঁড়াবে। ভালোবাসা তখন তার বহিঃপ্রকাশের জন্য অন্য পথ খুঁজে নেবে।

এখানেও অন্যান্য ক্ষেত্রের মতো প্রকৃতিকে কিছু সময়ের জন্য অস্বীকার করা যেতে পারে। কিন্তু আজ হোক্ কাল হোক্ সে তার নির্মম প্রতিশোধ নিয়ে ছাড়বে। এবং মানুষ যখন এই সত্য উপলব্ধি করবে, তখন অনেক দেরী হয়ে গেছে।

আমাদের নিজস্ব উদারতার প্রকৃষ্ট উদাহরণ যে প্রাথমিক বিবাহবন্ধনের কারণগুলোকে আমরা কিভাবে লুণ্ঠন করেছি ক্রমাগত সেইগুলোকে অস্বীকার করে। এখানেও মুখোমুখি এসে দাঁড়িয়েছে সেই আমাদের চিরাচরিত অভ্যাস, একদিকে সামাজিক সমস্যার চাপ অপরদিকে অর্থনৈতিক অবস্থা। একটা আমাদের নিয়ে গেছে বংশগত দুর্বলতার পথে, আরেকটা মিশ্রিত রক্তে। বড় বড় দোকানের ইহুদী মালিকদের কন্যারা মহাপ্রভুদের বংশবৃদ্ধির জন্য সবচেয়ে উপযুক্ত সঙ্গিনী বলে বিবেচিত এবং এই সঙ্গিনীদের সম্পর্কে সমাজের দৃষ্টিভঙ্গী সত্যই অত্যন্ত প্রখর। এই সমস্তই সমাজকে অধঃপাতে নিয়ে চলেছে। বর্তমানে আমাদের মধ্যবিত্ত সমাজও সেই পথেই এগিয়ে চলেছে। তাদের যাত্রাপথের শেষে বিন্দুর লক্ষ্যও সেই একই বিন্দুতে।

এই অস্বস্তিকর সত্যটাকে তড়িঘড়ি এবং উত্তেজনাহীন অবস্থায় মার্জনা করে সরিয়ে একপাশে ঠেলে দেওয়া হয়েছে। এমনভাবে পুরো ব্যাপারটাকে রূপ দেওয়া হয়েছে যে এইভাবে সমস্ত ব্যাপারটাকেই মুছে ফেলা সম্ভব।

কিন্তু না। এটাকে অস্বীকার করার উপায় নেই যে আমাদের শহর এবং নগরগুলোর লোকসংখ্যার বিরাট একটা অংশ বেশ্যাবৃত্তিতে আসক্ত হয়ে পড়েছে; কারণ হলো প্রণয়ের প্রতি তাদের সহজাত প্রবৃত্তি। এবং তাদের নিজেদের জীবন বিভিন্ন যৌনব্যাধিতে আক্রান্ত হয়ে কলুষিত হয়ে চলেছে।

ঘরের সন্তান সন্ততিদের মধ্যেই তা' স্পষ্ট প্রতিভাত। এইগুলো হলো দুঃখজনক এবং বিষাদময় ঘটনার সাক্ষ্য যে আমাদের যৌনজীবনে কশাঘাত কতো তীব্র হয়ে উঠেছে। এই যন্ত্রণার প্রত্যক্ষ ফলাফল হলো পিতা মাতার পাপ।

এই অস্বস্তিময় এবং চরম সত্যের হাত থেকে নিষ্কৃতি পাওয়ার অনেক পথ আছে। বহু লোকই অন্ধভাবে জীবনের পথ চলে। অথবা চোখ খোলা রাখলেও চারপাশের অনেক কিছুই দেখতে চায় না। কিছু লোক আবার নিজস্ব মতবাদের জালে নিজেদের আবদ্ধ রাখে। এটাই হলো জীবনের কদাম দিকগুলোকে এড়িয়ে যাওয়ার সস্তা এবং সোজা পথ। পুরো ব্যাপারটাই যেন মিথ্যা এবং হাসির ঘটনা। যখন পুরো ব্যাপারটা এর মুখোমুখি এসে দাঁড়ায়, তারা সমস্ত ব্যাপারটাকে পাপপূর্ণ এবং জীবিকাবিহীন বলে আক্ষেপ করে। তারা পূজ্যদের প্রতি ঘৃণায় চোখ বোজে, এবং এই নিদয় চাবুকের প্রতি তাদের মনোভঙ্গী নির্মম হয়ে ওঠে এবং ঈশ্বরের কাছে প্রার্থনা জানায়,—তাদের মৃত্যুর পর হলেও বৃষ্টির জলে যেন এই আগুন ধুয়ে মুছে যায়। এইভাবেই নির্লজ্জ মনুষ্যত্বের দৃষ্টান্ত আবার জলজ্বলে হয়ে ওঠে।

শেষে যারা এই চাবুকের দ্বারা কি ভয়ংকর ফলাফল হবে বুঝতে পেরেছিল তারাও শুধু কাঁধ ঝাকুনি দিয়ে তাদের দায়িত্ব ঝেড়ে ফেলেছে, কারণ তারা বুঝেছে এই ধ্বংসের সামনে তারা সম্পূর্ণ অসহায়। সুতরাং পুরো ব্যাপারটাই তার আপন গতি পথে এগিয়ে চলে।

সন্দেহ নেই সমস্ত ব্যাপারটাই দুর্বিবেচনক এবং সত্য, শুধু এর দুর্বিবেচনক দিকটাই আমাদের জাতীয় জীবনে চরম বিপদ ডেকে এনেছে। অন্যান্য জাতিরা আমাদের থেকে উন্নত নয়, এই দোহাই দিয়ে আমাদের জাতির অধঃপতন কোনরকমেই ঠেকিয়ে রাখা যাবে না। শুধু যন্ত্রণাটার ওপর সহানুভূতির প্রলেপ মাখিয়ে সহ্য করার পথটাকে সুগম করে তোলা যায় মাত্র। কিন্তু প্রয়োজনীয় যে প্রশ্নটা এখানে থেকে যায় ° কোন জাতি এই চাবুকের কশাঘাতের আঘাত প্রথমে এড়িয়ে উঠবে। এর কোন জাতি এর বশ্যতা স্বীকার করবে। সেটাই হবে জাতির পক্ষে সমস্ত পরিস্থিতির চূড়ান্ত পরিণাম। বর্তমানে জাতির মূল্যায়নের পরীক্ষার সময় চলেছে। যে জাতি এই পরীক্ষা পাশ করতে অক্ষম, তাদের মৃত্যু অনিবার্য। এবং তাদের জায়গা তাদের চেয়ে অধিকতর বলবান এবং স্বাস্থ্য সম্পন্ন জাতি দখল করবে, যারা আরো বেশী দুঃখ কষ্ট সহ্য করে নিতে সক্ষম। যেহেতু বিশেষ করে এই সমস্যা ভাবীকালের, সেই হেতু যে কোন পিতা মাতার পাপ তার বংশের দশম পুরুষেও গিয়ে পর্যন্ত বর্তায়। রক্ত এবং জাতির পবিত্রতা লঙ্ঘন করার ফলাফল এই চরম দুর্দশা।

'এই রক্ত এবং জাতির বিরুদ্ধে পাপ হলো এই পৃথিবীতে বংশানুক্রমে এবং যে জাতি এই পাপে পাপী তার ধ্বংস অনিবার্য।

যুদ্ধ পূর্ব—জার্মানীতে এই প্রধানতম সমস্যাটার প্রতি যে দৃষ্টিভঙ্গী নেওয়া হয়েছিল তা' রীতিমতো লজ্জাজনক। আমাদের যুবকদের একটা বিরাট অংশ যাদের বড় বড় শহরে বাস, তাদের ভেতরে এই বীজাণুর অনুপ্রবেশ বন্ধ করার কি কোনরকম রাস্তা নেওয়া হযেছিল? অথবা, আমাদের যৌনজীবনকে কলুষিত এবং ধ্বংস করার বিরুদ্ধেই বা কি করা হয়েছিল? আমাদের সমর্থ জাতীয় জীবনে এই সিফিলিস রোগ ছড়িয়ে পড়ার বিরুদ্ধেই বা কতোটুকু ব্যবস্থা গ্রহণ করা হয়েছিল? এর সবচেয়ে ভালো উত্তর হলো কি ধরণের ব্যবস্থা নেওয়া উচিত ছিল।

এলোমেলো পথে এই সমস্যার মোকাবিলা করার চেয়ে শাসকবর্গের চিন্তা করা উচিত ছিল যে এই সমস্যার সমাধানের ওপরেই ভবিষ্যত বংশাবলীর কল্যাণ নিহিত। তবে এটাও স্বীকার করে নেওয়া উচিত যে এই সমস্যার মোকাবিলা একমাত্র নির্মম পথেই করা চলে। প্রাথমিক কাজ হলো সমস্ত জাতির একাগ্রতা এই বিপদের দিকে নিবদ্ধ করা উচিত; যাতে প্রত্যেকটি ব্যক্তি এর বিরুদ্ধে সংগ্রামের প্রযোজনীয়তা উপলব্ধি করতে পারে। ব্যক্তিগত কোন চরিত্রের ওপর বাঁধা নিষেধ আরোপ করাটাও অনর্থক, যা তার পক্ষে সহ্য করা সম্ভব নয়, যতোক্ষণ পর্যন্ত না পুরো ব্যাপারটাকে জনসাধারণ মেনে নিচ্ছে। সর্বব্যাপি এবং শৃঙ্খলাবদ্ধভাবে এই সমস্যার এমন মোকাবিলা করতে হবে যাতে সমস্ত গণমানসের নজর এদিকেই পড়ে। এবং অন্যান্য দৈনিক সমস্যাগুলোকে কিছু সময়ের জন্য সরিয়ে পিছু হটিয়ে দেয়।

প্রতিটি ক্ষেত্রে যেখানে দেখা যাবে যে গণমত তৈরীর ব্যাপারে সমস্যাটা যথেষ্ট পরিমাণে জটিল, সেইখানে উচিত একটা সমস্যার প্রতি মনোনিবেশ করা, সেই মনোযোগ এমন হওয়া উচিত যে যাতে এটা জীবন মরণ সমস্যা হিসেবে বিবেচিত হয়। একমাত্র এই পথেই গণমানসকে এমন একটা উঁচু ধাপে জাগরিত করা সম্ভব যে জনতার অদম্য ইচ্ছার সঙ্গে স্বেচ্ছাপ্রণোদিত প্রচেষ্টা মিলিত হয়ে ফলাফল যথেষ্ট পরিমাণে উন্নতি ঘটাবে।

ব্যক্তিগত জীবনেও এই সত্য কার্যকরী, অবশ্য যদি সে জীবনে মহান কিছু অর্জন করতে সচেষ্ট হয়। সে তার অগ্রগতির নির্দিষ্ট একটা ধাপে নিজেকে সীমাবদ্ধ রাখবে এবং সেই ধাপ পার হওয়ার পরেই একমাত্র পরের ধাপে আরোহণের চেষ্টা করবে। যারা তাদের উদ্যম ধাপে ধাপে ওঠার চেষ্টায় ব্যয়িত করে না, এবং সমস্ত শক্তি প্রতিটি ধাপ অতিক্রমের নিমিত্ত ব্যয়িত হয় না, তাদের পক্ষে শেষ এবং কাম্য বস্তু অর্জন করা সম্ভব নয়।

সুতরাং ওপরের বক্তব্য অনুসারে তা' হলে দেখা যাচ্ছে যে মানবজীবনের রাস্তাটা অতিক্রম করতে হলে জনতাকে বোঝানো উচিত যে তাদের সংগ্রামের পরবর্তী বস্তু হলো মাত্র একটাই ; এবং তার ওপরেই পরের ধাপের সমস্ত কিছু নির্ভরশীল। জনতার পক্ষে তাদের সামনের বিস্তীর্ণ রাস্তাটা নজরে আনা কিছুতেই সম্ভব নয়। যাতে তারা সেই বিস্তীর্ণ রাস্তা অতিক্রম করতে গিয়ে ক্লান্ত এবং অবসন্ন না হয়ে পড়ে। কিছুক্ষণ পর্যন্ত তারা তাদের লব্ধ বস্তু মনে রাখতে সক্ষম ; কিন্তু ছোট ছোট ধাপ ছাড়া পুরো রাস্তা অতিক্রম করা তাদের পক্ষে সম্ভব নয় ; যেমন পথিক জানে তার পথের শেষ কোথায় ! কিন্তু অনাদি পথ তো চিন্তার জগতের বাইরে। একমাত্র এইভাবেই আমরা তার লক্ষ্য বস্তুতে পৌঁছানো পর্যন্ত সেটার উদ্যম বজায় রাখতে পারি।

এই পথে সমস্ত প্রচারকার্যকে কেন্দ্রীভূত করে এই যৌনরোগের বিরুদ্ধে সংগ্রামের প্রয়োজনীয়তাটাকে আমরা জনসাধারণের সামনে তুলে ধরতে পারি। এবং এটাকে এমনভাবে করতে হবে যে জাতির জন্য এটা একটা কাজ বলে নয় ; জাতির পক্ষে অত্যন্ত প্রয়োজনীয় কাজ, বর্তমানে এই মনোভাব জনতার মধ্যে তৈরী করে। গণমানসের কাছে এই সত্যতাকে স্পষ্টরূপে তুলে ধরার জন্য সমস্ত রকমের প্রচেষ্টাকে কেন্দ্রীভূত করা প্রয়োজন, যতোক্ষণ না পর্যন্ত সমস্ত জাতি চিন্তা করে যে এই সমস্যার সমাধানের ওপরেই সমগ্র জাতির ভবিষ্যত নির্ভর করছে ; এককথায় বলা যেতে পারে উজ্জ্বল ভবিষ্যত অথবা জাতির অবলুপ্তি।

একমাত্র এই প্রাথমিক আয়োজনের পর—প্রয়োজনে এই সময়ের ব্যাপ্তি কয়েকমাসও হ'তে পারে, গণমানস এবং সংকল্পকে পরিপূর্ণরূপে জাগরিত করা সম্ভব। একমাত্র তখনই গভীর এবং নির্দিষ্ট একটা পন্থা নেওয়া যাবে, কারণ তখন তো গণমানস সমস্যার মুখোমুখি হওয়ার জন্য সম্পূর্ণভাবে তৈরী, তাই জনসাধারণের ইচ্ছাশক্তির ঘাটতি তাতে থাকবে না। স্পষ্ট মনে রাখা উচিত এইসব আবর্জনা ঝেঁটিয়ে সরানোর জন্য প্রয়োজন প্রচুর আত্মত্যাগ এবং প্রচণ্ড রকমের পরিশ্রমের। যৌনরোগের বিরুদ্ধে যুদ্ধের অর্থ হলো বেশ্যাবৃত্তি, ভুয়া সংস্কার, মিথ্যা জনমত ইত্যাদির বিরুদ্ধে সংগ্রাম বিশেষ একটা নির্দিষ্ট গণ্ডীর ভেতরে।

রাষ্ট্রের এই সংগ্রামে নামার আগে প্রথমেই দেখে নিতে হবে যুবক সম্প্রদায় যেন ছোট বয়সে বিয়ে-সাদীর সুযোগ পায় ; বেশী বয়সের বিয়ের আমরা যতো যুক্তিই দেখাই না কেন, মানবজাতির কাছে ব্যাপারটা লজ্জাকর।

বেশ্যাবৃত্তি মনুষ্যত্বের পক্ষে কলঙ্কবিশেষ। এবং এই বৃত্তি দয়াদাক্ষিণ্য বা শিক্ষাদ্বারা দূর করাও সম্ভব নয়। এর সীমাবদ্ধতা এবং দূরীকরণ একমাত্র

সম্ভব, যদি পারিপার্শ্বিক অবস্থা থেকে এই বৃত্তিকে মুক্ত করা যায়। তারজন্য প্রয়োজন যুবক যুবতীদের অল্প বয়সে বিবাহের সুযোগ দান। এটাই হলো এই বৃত্তি দূরীকরণের প্রধান উপায়।

এইসব কারণে মানুষ এতো সহজে বিপথগামী হয় যে ইদানীং যে কোন মা'কে বলতে শোনা যাবে যে তার মেয়ের জন্য সে ভালো ছেলে খুঁজে পাচ্ছে না। আর সেই কারণে বেশ্যাদের প্রতি আসক্ত কোন ছেলেকেই বাধ্য হয়ে সেই মেয়ে বিয়ে করে। এই সঙ্গী নিবাচনের ফলে তাদের সন্তান সন্ততির ভবিষ্যত যা হওয়া উচিত, তাই হয়ে থাকে।

একটু চিন্তাভাবনা করলেই যে কেউ উপলব্ধী করতে পারবে যে পুরো পদ্ধতিটাই সার্থক বংশাবলী উৎপাদনের বিরোধী। এবং প্রকৃতিকে জেনে শুনে তার অধিকার থেকে প্রতারণা করা হচ্ছে, তা হলে একটা প্রশ্নই থেকে যায়ঃ বিবাহ বলে ব্যাপারটার অস্তিত্ব এখনো রয়েছে কেন? এবং তার কাজটাই বা কী? এটাতো তা হলে বেশ্যাবৃত্তিরই নামান্তর। আমাদের উত্তর পুরুষদের জন্য তবে কি আমাদের কোন মাথা ব্যথাই নেই? অথবা লোকে বুঝতে পারছে না যে প্রকৃতি তার অভিশাপ ধীরে ধীরে তাদের ওপরে আরোপ করছে এবং ভবিষ্যত বংশাবলীকে তাদের এই নির্বুদ্ধিতার জন্য প্রকৃতির এক ভীষণ নিষ্ঠুর আইন কানুনের মুখোমুখি হ'তে হবে? এইভাবেই তথাকথিত সভ্য জাতিরা অধঃপতনে যায় এবং একসময় ধ্বংস হয়।

বিবাহেই বিবাহের সমাপ্তি নয়, এর আরো মহৎ উদ্দেশ্য আছে। যার প্রধান কাজ হলো উৎকৃষ্ট মানবজাতি তৈরী করা এবং সেই মানকে ধরে রেখে বাড়িয়ে চলা। এটাই হলো বিবাহের সত্যিকারের অর্থ এবং উদ্দেশ্য।

এই অর্থ এবং উদ্দেশ্যকে যদি মেনে নেওয়া হয়, তবে এই লক্ষ্যে পৌঁছোবার জন্য যে পথের প্রয়োজন, তাকেও মেনে নিতে হবে। সুতরাং অল্প বয়সে বিবাহটাকে আইন করে দেওয়া উচিত। কারণ অল্পবয়সী যুবক যুবতীদের মধ্যে এখনো সেই আদিম শক্তি বর্তমান যা নাকি সফল উত্তর পুরুষ উৎপাদনের ব্যাপারে গর্বের বস্তু এবং যে শক্তি বর্তমানেও অব্যাহত। অবশ্য বাল্যবিবাহ আইন করে করা সম্ভব নয়। যতোক্ষণ পর্যন্ত না তারজন্য যেসব ব্যবস্থা নেওয়ার প্রয়োজন, সেইগুলো মেটানো সম্ভব হচ্ছে। এমন কি তার আগে ব্যাপারটা চিন্তা করাই উচিত নয়। অন্য ভাষায় বলতে গেলে এই সমস্যার সমাধানে যদিও আপাত দৃষ্টিতে সমস্যাটাকে সহজ সরল বলেই মনে হয়, কিন্তু সামাজিক পটভূমিকার মৌলিক পরিবর্তন ছাড়া কখনই সম্ভব নয়। এবং এই

সমস্যার মোকাবিলা করার ব্যবস্থাটাকে পরীক্ষা নিরীক্ষার মাধ্যমে দেখে তবে প্রয়োগ করা উচিত। বিশেষ করে তথাকথিত গণতন্ত্র যখন বাড়ী ঘরের সমস্যাটাকে এখনো সমাধান করতে পারে নি; সুতরাং বিরাট এই গোষ্ঠির পক্ষে বাল্যবিবাহ তখন কি করে সম্ভব। কারণ এই নীতি তা' হলে বেশ্যাবৃত্তিকে বাড়াতে সাহায্য করবে।

আমাদের অর্থহীনের মতো বেতন ব্যবস্থাও বাল্য বিবাহের বিরোধী যার দ্বারা নাকি পরিবার প্রতিপালন একেবারেই অসম্ভব। অতঃপর দেখা যাচ্ছে বেশ্যাবৃত্তিকে যথার্থ উপায়ে মোকাবিলা করার জন্য মৌলিক সামাজিক পরিবর্তনের একান্ত প্রয়োজন এবং তারপরেই বাল্যবিবাহ চালু করা সহজ হয়ে দাঁড়াবে। এই সমস্যার সার্থক সমাধানের এটা হলো প্রাথমিক নিয়ম।

দ্বিতীয়ত, আমাদের শিক্ষাপদ্ধতি এবং সন্তান প্রতিপালনের ভুল প্রথাগুলোর অবিলম্বে মূলোৎপাটন করা—যে কারণগুলোর জন্য কাউকেই সবিশেষ চিন্তিত দেখা যায় না। আমাদের বর্তমান শিক্ষাপদ্ধতিতে ভারসাম্য আনার প্রয়োজন, বিশেষ করে মানসিক এবং দৈহিক ব্যাপারে।

আমাদের মাধ্যমিক স্কুল বলে যা আজ পরিচিত, তা' গ্রীক্ শিক্ষাপ্রতিষ্ঠানগুলোর প্রতি অপমান ছাড়া আর কিছু নয়। আমাদের শিক্ষাপদ্ধতি এটা ভুলে গেছে যে একমাত্র সুগঠিত শরীরেই চরিত্রবান মানুষ পাওয়া যেতে পারে। এই বক্তব্য কিছুটা হেরফের করে সমগ্র জনতার পক্ষে উপযোগী।

যুদ্ধ পূর্ব জার্মানীতে সময়টা এমন ছিল যখন কেউ সত্যের ওপরে কিছু চিন্তাভাবনা করতে চাইতো না। শরীরচর্চাকে প্রচণ্ড রকমের অবহেলা করা হ'তো; জাতির উন্নতির পক্ষে মনের একদিককার অনুশীলনকেই যথেষ্ট বলে বিবেচিত হ'তো। এই ভুলের প্রতিক্রিয়া নির্দিষ্ট সময়ের পূর্বেই দেখা দেয়। বলশেভিক শিক্ষা যে এইসব রাজ্যগুলোতে বিস্তৃতি লাভ করে, তা' কোন হঠাৎ ঘটনার ফলশ্রুতি নয়। কারণ সেইসব প্রদেশের অধঃপতিত লোকগুলো উপবাসের মুখোমুখি এসে দাঁড়িয়েছিল। উদাহরণস্বরূপ মধ্য জার্মানী, স্যাক্সনি এবং রুড উপত্যকার কথা বলা চলে। এইসব জেলাগুলোতে কোনরকম বাধা বলতে যা বোঝায় তা' এরা পায় নি। এমন কি ইহুদী-রূপ রোগ সংক্রমণের বিরুদ্ধে সমাজের বুদ্ধিজীবি সম্প্রদায় থেকেও কোনরকম বাধা আসে নি। এর সহজ কারণ হলো বুদ্ধিজীবি সম্প্রদায় নিজেরাই শারীরিক দিক থেকে তখন অধঃপাতে গেছে; কষ্ট বা ক্লেশের দরুণ এই অধঃপতন নয়। নিছকই শিক্ষাপদ্ধতির ফল। আমাদের শিক্ষা ব্যবস্থার দিকটা যা আমাদের সমাজের উঁচু শ্রেণীর মধ্যে প্রচলিত, বর্তমান যুগের জীবন সংগ্রামের জন্য তা সম্পূর্ণরূপে

অনুপযোগী। সুতরাং তারা তাদের নিজেদের প্রতিপালনে অক্ষম। জীবন-ধারণের ক্ষেত্রেও তাদের সক্ষমতা কোথায়। প্রায় প্রতিটি কাপুরুষতার ক্ষেত্রে দৈহিক অপুষ্টি হলো আসল কারণ।

অবিবেচনা ব্যাপারটা সম্পূর্ণরূপে বুদ্ধিজীবি শিক্ষা-ব্যবস্থার ওপরে নির্ভরশীল। তার ফলাফল হলো দৈহিক শিক্ষার অবনতি ; যার পরিণতি হলো অল্প বয়েসের যৌন চিন্তায়। যেসব ছেলেদের খেলাধুলার মাধ্যমে শরীর গঠন হয়, তাদের যৌন প্রবণতা অন্যান্য ছেলেরা যারা শুধু ঘরে বসে মনের খোরাক জুগিয়ে চলেছে তাদের চেয়ে অনেক কম। সত্যিকারের শিক্ষাপদ্ধতি জীবনের এই দিকটাকে অবহেলা করতে পারে না। এবং আমাদের স্মরণে রাখা উচিত যে স্বাস্থ্যবান পুরুষ এবং স্বাস্থ্যবতী মহিলা কোন দুর্বল প্রাণীর জন্ম দেবে না। যারা জন্মের পরেই দুর্নীতিগ্রস্থ হয়ে পড়ে।

এইভাবে আমাদের শিক্ষার সমস্ত শাখাকে ছকে বাঁধতে হবে যা'তে ছেলেরা তাদের অবসর সময়টাকে শরীর চর্চার কাজে লাগাতে পারে। সেই বছরগুলো রাস্তায় রাস্তায় ঘুরে কাটিয়ে সিনেমা দেখে নষ্ট করার কোন অধিকার তার নেই। কিন্তু যখন তার দিনের কাজ সাঙ্গ হবে, সে যেন তার শরীর গঠন করতে পারে। কারণ প্রয়োজনের সময় যেন তার শরীর গঠনের ব্যাপারে ঘাটতি না পড়ে। আমাদের শিক্ষাপদ্ধতির এটাও একটা বড় দায়িত্ব, শুধু জ্ঞান বা বিজ্ঞতাই তার ভেতরে জোর করে ঢুকিয়ে দেওয়া নয়। আমাদের স্কুলের শিক্ষাব্যবস্থা এমন হওয়া উচিত যাতে প্রতিটি ছাত্রের মনে দৃঢ়ভাবে গেঁথে যায় যে শরীর তৈরী করায় দাযিত্ব তার নিজের ওপরে অর্পিত। উত্তর পুরুষের কাছে পাপ রূপে গণ্য হয় এমন কিছু বেছে নেওয়ার স্বাধীনতা তাদের নেই, কারণ তা'হলে সেটা জাতির বিরুদ্ধেই কাজ করা হবে।

মনের অশুদ্ধতার সঙ্গে সংগ্রামের জন্য শরীর গঠনের বিশেষ প্রয়োজন। আজকের গণজীবন যেন যৌন উত্তেজনার বিরাট একটা চুল্লী। চলচ্চিত্র, নাটক এবং খেলাধূলা করার জায়গাগুলোর দিকে এক নজর ফেললেই বোঝা যায় যে এগুলো আমাদের সঠিক পরিবেশ নয়। বিশেষ করে আমাদের যুবকদের পক্ষে। বিজ্ঞাপনপত্র এবং বিজ্ঞাপনের জন্য টাঙানো বিজ্ঞপ্তিগুলো জনতাকে অত্যন্ত ইতরভাবে আকর্ষণ করে। যে এখনো তার যৌবনোন্মুখ প্রবল ইচ্ছা হারায় নি, তাদের বুঝতে এতোটুকু কষ্ট হবে না যে এইগুলোর পরিণতি কি ভয়ানক। এই কাম যা নাকি খারাপ কাজে প্ররোচনামূলক, যুবকদের মাথায় ঘোরে। তারা বুঝতেই পারে না ব্যাপারটা কি। দুর্ভাগ্যবশত এই শিক্ষাব্যবস্থার ফলাফল কি তা' আমাদের সমকালীন যুবকদের দেখলেই স্পষ্ট বুঝতে পারা যাবে। যারা

অকালে পরিণত হয়, তারা সহজেই জুড়িয়েও যায়। মাঝে মাঝে আমাদের চৌদ্দ পনেরো বছর বয়স্ক ছেলেদের ওপর আইন তার দুর্দশাগ্রস্ত আলো ফেলে আমাদের চোখে আঙুল দিয়ে দেখিয়ে দেয় যে এই বয়সের ছেলেরাও যৌন রোগগ্রস্ত। এটা কি দুঃখ এবং লজ্জাজনক নয় যে অসংখ্য শারীরিক দুর্বল এবং বুদ্ধির দিক থেকে নষ্ট যুবক ছেলেরা যারা বিয়ের নামে বড শহরে গণিকাদের সঙ্গে বসবাস করছে।

যারা সত্যিকারের গণিকাবৃত্তির বিরুদ্ধে সততার সঙ্গে সংগ্রাম করতে ইচ্ছুক, তাদের প্রথমেই যে কারণে গণিকাবৃত্তি প্রসারলাভ করেছে সেই কারণগুলোকে দূর করতে হবে। নির্ভয় চিত্তে তাদের দুষিত নীতিগুলোকে সরাতে হবে যা নাকি আমাদের কালচারকে বিষাক্ত করে তুলেছে। এবং তারজন্য যে আর্তনাদই উঠুক না কেন, তাতে ভয় পেলে চলবে না। আমরা যদি আমাদের যুব সমাজকে আজকের এই পংকিল পরিবেশ থেকে টেনে নিবে না আসি, তা'হলে এই পংকিল পবিবেশ তাদের গ্রাস করে ফেলবে। যেসব লোক এসব দেখতে চায় না, তারা কিন্তু অপ্রত্যক্ষভাবে এই পরিবেশকে বাডাতেই সাহায্য করে চলেছে। এবং ভবিষ্যতের আঙিনায় এই গণিকাবৃত্তি ছড়িয়ে পড়াব জন্যও তারা দায়ী। শুধু এই নয় যে তারা উত্তরপুরুষদের কাছে এরজন্য কি জবাব দেবে! আমাদের কালচারের এই বিশুদ্ধিকরণের প্রয়োজনীয়তা জীবনের সবক্ষেত্রে। অভিনব, শিল্পকলা, সাহিত্য, চলচ্চিত্র, সংবাদপত্র, বিজ্ঞাপন ইত্যাদিতে এই ছোপ লেগে রয়েছে, তার থেকে এই ছোপ মুছে ফেলে জাতিব উদ্দেশ্যে তা' উৎসর্গ করতে হবে। জনসাধারণের জীবন তথাকথিত আধুনিক প্রেম সম্বন্ধীয় ব্যাপার স্যাপারগুলো থেকে মুক্ত করতে হবে; শুধু তাই নয় পৌরুষত্যহীন এবং অতি বিনয়ী ভাবধারাগুলো থেকে জনসাধারণকে মুক্ত করা উচিত। এইসব করতে গিয়ে আমাদের নজর রাখা উচিত যে পদ্ধতি নেওয়া হবে তা' যেন অত্যন্ত চিন্তার সঙ্গে বিবেচনা করা হয়, যাতে শরীব এবং মনকে জাতির মঙ্গলের জন্য উন্নত করা যায়। একটা জাতির রক্ষাব ব্যাপাবে ব্যক্তিগত স্বাধীনতা দ্বিতীয় পর্যায়ের বিবেচনা।

এই সব ব্যবস্থা নেওয়ার পরেই একমাত্র এই অভিশপ্ত চাবুকের বিরুদ্ধে ভেষজ বিদ্যা প্রয়োগের প্রচার করা উচিত এবং তা'তে কিছুটা হলেও সাফল্যলাভ করা সম্ভব। কিন্তু এখানে আবার দোমনা ভাব কিন্তু অর্থহীন। দূরদর্শিতা এবং প্রয়োজনীয় পদ্ধতিকে কঠোরভাবে মেনে চলতে হবে! দ্বিধাগ্রস্ত মন নিয়ে এগোলে অসুস্থ একজনের বীজ সুস্থ শরীরে ছড়িয়ে পড়ে সেই অসুস্থতা ক্রমাগত বেড়েই চলবে। এটা শেষ পর্যন্ত হয়ে দাঁড়াবে এক ধরণের মনুষ্যত্ব যা নাকি

একজনকে বাঁচাতে গিয়ে হাজার জনের ধ্বংস অনিবার্য। অপরিপূর্ণ লোকেদের ধারা পঙ্গু বংশ বাড়িয়ে চলার দাবীকে উপেক্ষা করা যে কোন জাতির পক্ষে খুবই অসম্ভব ব্যাপার, যার ভিত্ যথেষ্ট শক্ত মাটিতে প্রোথিত। হাজার হাজার মানুষের ক্ষেত্রে অসুখী এবং দুঃখ যন্ত্রণাটাকে কাটিয়ে ওঠা এই পদ্ধতিকে কাজে লাগালে সম্ভব হবে। এতে জাতির স্বাস্থ্য ধীরে ধীরে উন্নতি লাভ করবে। সুনির্দিষ্ট পদ্ধতিতে কাজ করে গেলে তা' যৌনরোগ বিস্তারের পথেও বাঁধা হয়ে দাঁড়াবে। এইসব ক্ষেত্রে প্রয়োজনে নির্দয়ভাবে আরোগ্যলাভ করাও অযোগ্যদের বেছে নিয়ে—হয়তো বা হতভাগ্যদের জন্য এটা বর্বর হয়ে দাঁড়াবে; কিন্তু বর্তমান বা ভাবীকালের বংশধরদের জন্য এই ব্যবস্থা নিশ্চয়ই আশীর্বাদপুত। বর্তমান শতাব্দীর সাময়িক বেদনা হাজার হাজার বছরের যন্ত্রণার থেকে আমাদের দেশের মানুষকে মুক্তি দেবে।

সিফিলিস্ এবং এর পটভূমি গণিকাবৃত্তির বিরুদ্ধে সংগ্রাম সমগ্র মানবজাতির পক্ষে বিরাট একটা কাজ। দানবীয়, কারণ এটা মাত্র একটা সমস্যার সমাধান নয়।

কিন্তু আলস্য এবং কাপুরুষতার জন্য যদি এই যুদ্ধ খতম করার সংগ্রামে প্রকৃত মানুষ না হয়; তবে আমাদের কল্পনা করে নিতে বোধকরি কষ্ট হবে না যে পাঁচশো বছর পরে এর ফলাফল কি হয়ে দাঁড়াবে। ঈশ্বরের ছায়া মানুষের চরিত্রে অতি কম পরিমাণেই অবশিষ্ট থাকবে; একমাত্র সৃষ্টিকর্তাকে ব্যঙ্গ বা উপহাস করা ছাড়া।

তবে জার্মানীতে এই কশাঘাতের প্রতিশোধক হিসেবে কি ব্যবস্থা নেওয়া হয়েছে? যদি আমরা এর উত্তরের জন্য শান্তভাবে চিন্তা করি, তা' আমাদের হতাশাই করবে। এটা সত্যি যে সরকার এই রোগের ভয়ানক প্রকৃতি এবং ক্ষতিজনক প্রতিক্রিয়া সম্পর্কে পরিপূর্ণরূপে অবহিত ছিল। তবে প্রতিরোধ ব্যবস্থা সম্বন্ধে যেসব ব্যবস্থা নেওয়া হয়েছিল, তা' শুধু নিরর্থকই নয়, অনর্থকারীও বটে। তারা রোগের কারণটা সম্পর্কে উদাসীন থেকে নিরাময়ের লক্ষণগুলো বেছে নিয়ে সেইসব ঝালাই করতো। বেশ্যাদের ডাক্তারী পরীক্ষা করা হতো এবং যতোটা সম্ভব আয়ত্তে রাখার চেষ্টা হ'তো; তবু রোগের লক্ষণগুলো যখন সবাঙ্গে ফুটে বেরোতো, তখন তাদের পাঠানো হ'তো হাসপাতালে। চিৎকার আর্তনাদ জুড়ে দিলে মনুষ্যত্বের কারণে তাদের আবার ছেড়েও দেওয়া হ'তো।

এটাও সত্যি যে সংরক্ষণ আইন যা পাশ করা হয়েছিল তা'তে সম্পূর্ণ সুস্থ না হয়ে যৌন সহবাস করাটা রীতিমতো শাস্তিমূলক। অথবা যারা যৌন কোন রোগে ভুগছে তাদেরও শাস্তির সম্মুখীন হ'তে হবে যদি সহবাস করে।

